নর্টহোভার বললেন, "পড়ে দেখুন মেজর ব্রাউন ; আশা করি, এতে আপনার আপত্তি হবে না।" মেজর পড়লেন। আপত্তি হলো কিনা যথাসময়েই তা জানা যাবে। কাগজ-খানাতে যা লেখা ছিল, হুবহু তা এখানে তুলে দেওয়া হলো।

## মেজর ব্রাউন-এর বাবদে পি জি নর্টহোভারের পাওনা

| | পাউণ্ড | শিলিং | পেন্স |
|---|---|---|---|
| ১লা জানুয়ারী, অফিস হইতে জমা ... | ৫ | ৬ | ০ |
| ৯ই মে, প্যান্‌সির টব ও ২শত প্যানসি গাছ খরিদ ... | ২ | ০ | ০ |
| ট্রলী ভাড়া ... | ০ | ১৫ | ০ |
| ট্রলীর জন্য লোকভাড়া ... | ০ | ৫ | ০ |
| একদিনের জন্য বাড়ি ও বাগান ভাড়া ... | ১ | ০ | ০ |
| ঘরের আসবাবপত্র ভাড়া ... | ৩ | ০ | ০ |
| মিস্ জেমসনের মাহিয়ানা ... | ১ | ০ | ০ |
| মিঃ গ্লোভারের মাহিয়ানা ... | ১ | ০ | ০ |
| একুনে | ১৪ | ৬ | ০ |

পাওনা টাকা অবিলম্বে মিটাইয়া দিবার জন্য অনুরোধ করা যাইতেছে।

কাগজখানা হাতে নিয়ে মেজর ব্রাউন কিছুক্ষণ একেবারে ঝিম মেরে রইলেন ; চেয়ে দেখলাম—চোখদুটি তাঁর ক্রমশই গোলাকার হয়ে উঠছে, মনে হলো এখুনি যেন কোটর থেকে ছিট্‌কে বেরিয়ে আসবে। তারপরেই তাঁর বিমূঢ়ভাব কেটে গেল, আচম্বিতে তিনি গর্জে উঠ্‌লেন, "এ-সবের অর্থ কি ? কী এ-সব ?"

মিঃ নর্টহোভার যেন কৌতুক বোধ করলেন তাঁর এই প্রশ্নাঘাতে ; বললেন, "কেন, অবাক হওয়ার কি আছে ? কী-এটা জিজ্ঞেস করছেন ; এটা আপনার বিল, বলাই বাহুল্য।"

"আমার বিল !" মেজর হতভম্ব হয়ে গেলেন, "আমার বিল ! এ-নিয়ে আমি কি করবো ?"

হেসে উঠলেন মিঃ নর্টহোভার, "টাকাটা মিটিয়ে দেবেন, এই আর কি !"

মেজর তখনও সেই চিত্রার্পিত অবস্থাতে চেয়ারের হাতলের ওপর হাত রেখে দাঁড়িয়ে আছেন। এক পা'ও তিনি নড়লেন না, যে-অবস্থাতে দাঁড়িয়েছিলেন সেই অবস্থাতেই শূন্যে তুললেন চেয়ারটাকে, তারপর সজোরে সেটাকে নর্টহোভারের মাথার ওপর ছুঁড়ে মারলেন।

টেবিলের ওপর গিয়ে সশব্দে সেটা আছড়ে পড়ল। সেখান থেকে মেঝেতে। ভয়ে নর্টহোভার লাফিয়ে উঠেছিলেন, অল্পের জন্য তিনি প্রাণে বেঁচে গেলেন। কনুইতে একটু আঘাত লাগলো শুধু। আর সঙ্গে সঙ্গে আমরা গিয়ে তাঁর ওপর বাঘের মতো ঝাঁপিয়ে পড়লাম।

"ছেড়ে দাও, ছেড়ে দাও আমাকে। অভদ্র বেল্লিক কোথাকার—"নর্টহোভার চেঁচিয়ে উঠলেন।

কণ্ঠস্বরে কর্তৃত্বের ভাব ফুটিয়ে তুলে রুপার্ট বলল, "চুপ করে দাঁড়িয়ে থাকো শয়তান, এক পা'ও নড়ো না। মেজর ব্রাউন যা করেছেন ঠিকই করেছেন। যে ঘৃণ্য ষড়যন্ত্র তুমি করেছিলে তাতে—"

দাঁড়িয়ে দাঁড়িয়ে ফুঁসছিলেন নর্টহোভার। উদ্ধতকণ্ঠে তিনি বললেন, "বেশতো, খদ্দেরের যদি মনে হয় তাঁর কাছে আমরা বেশী টাকা চাইছি—তা নিয়ে তিনি আপত্তি জানাতে পারেন ; সে অধিকার তাঁর নিশ্চয়ই আছে। তাই বলে তিনি চেয়ার-টেবিল ছুঁড়বেন ?"

মেজর ব্রাউন অতিশয় ধীরস্থির প্রকৃতির মানুষ, বিপদে বড়ো একটা বিচলিত হন না। কিন্তু এই জটিল রহস্যের জালে আষ্টেপৃষ্ঠে বাঁধা পড়ে গিয়ে তাঁর একেবারে দমবন্ধ হবার উপক্রম। নর্টহোভারের কথায় তিনি চিৎকার করে উঠলেন, "কে তোমার খদ্দের ? কিসের টাকা ? তুমিই বা কে ? জীবনে আমি তোমাকে দেখিনি, তোমার এই কিল্‌ফিল্‌ও না। তবে হ্যাঁ, তোমারই এক বদমায়েস সাকরেদ আমাকে খুন করবার উপক্রম করেছিল বটে।"

নর্টহোভারের চোখের দিকে চাইলাম। দৃষ্টি ঘোলাটে। বিমূঢ় বিস্ময়ে আমাদের দিকে তাকিয়ে তিনি বললেন, "উন্মাদ ! আমি উন্মাদের পাল্লায় পড়েছি।

হে ঈশ্বর, পাগলরা যে আজকাল দলে দলে রাস্তায় বেরোচ্ছে কে তা জানতো।"

"ঢের হয়েছে," রুপার্ট গ্র্যাণ্ট তাঁকে ধমকে উঠল, "আর তোমাকে ভড়ং করতে হবে না। বাড়ীর নীচেই একজন কনস্টেবল দাঁড়িয়ে আছে; জেনে রাখো, আমি নিজেও একজন প্রাইভেট ডিটেক্‌টিভ্। ফের যদি চালাকি—"

শ্রান্তগলায় নটহোভার শুধু বললেন, "উন্মাদ! সবকটাই উন্মাদ!"

বেসিল এতক্ষণ একটিও কথা কয়নি। এই সর্বপ্রথম সে মুখ খুলল। মৃদু তন্দ্রাচ্ছন্ন গলায় বলল, "মেজর ব্রাউন, একটি শুধু প্রশ্ন করতে চাই আপনাকে। আপত্তি আছে?"

মেজর তাঁর দিকে ফিরে তাকালেন; বিস্মিতভাবে বললেন, "আপনি? বেশতো, কি প্রশ্ন করবেন করুন।"

মাথা নিচু করে কী যেন ভাবছিল বেসিল; ভ্রূ কুঞ্চিত। ওয়াড়িখানা দিয়ে মেঝের ওপর অন্যমনস্কভাবে একটা আঁকিবুকি টানতে টানতে সে বলল, "যে-বাড়ীতে আপনি আছেন, আপনার ঠিক আগে কে সেখানে থাকতেন জানেন? তাঁর নাম জানেন আপনি?"

এই অবান্তর অপ্রাসঙ্গিক প্রশ্নাঘাতে আরও খানিকটা ঘাবড়ে গেলেন মেজর ব্রাউন। আমতা আমতা করে বললেন, "জানতাম, তবে এখন ঠিক মনে পড়ছে না। কী যেন নামটা, পার্নি না কী-যেন একটা। ও হ্যাঁ মনে পড়েছে, তাঁর নাম মিঃ পার্নি-ব্রাউন।"

উত্তর শুনে বেসিল স্পষ্টতই বেশ খুশী হল। দেখলাম, চোখদুটি তার উজ্জ্বল হয়ে উঠেছে। আবার জিজ্ঞেস করল সে, "বাড়ীটা হাতবদল হয়েছে কবে? অর্থাৎ আপনি কবে এসেছেন?"

মেজর বললেন, "গত মাসে।"

কী যে ছিল তাঁর এই উত্তরের মধ্যে, ঘরের আবহাওয়াই যেন পালটে গেল। নটহোভার এতক্ষণ দাঁড়িয়ে দাঁড়িয়ে ফুঁসছিলেন, হঠাৎ তিনি তাঁর বিরাট চেয়ারখানায় বসে পড়লেন, উচ্ছকিত প্রচণ্ড হাসিতে ভেঙে পড়লেন তিনি। সে হাসি আর থামতেই চায় না।

সেই হাসতে হাসতেই তিনি তাঁর চেয়ারের হাতল চাপড়াতে লাগলেন, সেই হাতল চাপড়াতে চাপড়াতেই তিনি বলতে লাগলেন, "অপূর্ব, ওহো অপূর্ব ; এ যে ভাবাও যায় না, আহা চমৎকার।

তাঁর হাসির শব্দে আমাদের কানে তালা লাগবার উপক্রম। বেসিলের দিকে চেয়ে দেখলাম সে-ও হাসছে। সেই নিঃশব্দ হাসি। আর আমরা তিনজন—আমি, কর্পাট গ্র্যাণ্ট এবং মেজর ব্রাউন—আমরা শুধু বোকার মতো তাঁদের দিকে তাকিয়ে রইলাম। কেন যে এরা এত হাসছে—মাথামুণ্ডু কিছুই আমাদের বোধগম্য হল না।

কর্পাট আর সহ্য করতে পারছিল না। হঠাৎ সে ধমকে উঠল, "কী হয়েছে বেসিল, এত হাসছ কেন তোমরা? আমি যে এদিকে পাগল হবার উপক্রম। পাগল হয়ে তোমার খুলি উড়িয়ে দেব, তখন ঠ্যালা বুঝবে। ভাল চাও তো হাসি থামাও। কী হয়েছে বলো।"

নর্টহোভার উঠে দাঁড়ালেন।

বললেন, "কী হয়েছে সেটা তাহলে আমার কাছ থেকেই শুনুন। আমিই তবে বুঝিয়ে বলি সমস্ত। সর্বাগ্রে আমি মেজর ব্রাউনের কাছে যোড়হস্তে ক্ষমা চাইছি। আমাদেরই একটা মারাত্মক ভুলের জন্যে ওঁর মনে যে প্রচণ্ড ত্রাস এবং বিস্ময়ের সঞ্চার হয়েছে তার জন্যে আমরা আন্তরিক লজ্জিত। তবে হ্যাঁ, মেজর ব্রাউন, সেইসঙ্গে একথাও আমি বলব, সেই অভাবিত অকল্পনীয় বিপজ্জনক পরিবেশের মধ্যেও আপনি চূড়ান্ত সৎসাহস এবং আত্মমর্যাদার পরিচয় দিয়েছেন। আর, ভালো কথা, এই বিল নিয়ে আপনাকে মাথা ঘামাতে হবে না। খানিকটা আর্থিক ক্ষতি অবশ্য আমাদের হলো,—তা হোক্।" বলে তিনি সেই বিলটাকে টুকরো টুকরো করে ছিঁড়ে ফেললেন, ওয়েস্টপেপার বাস্কেটে নিক্ষেপ করলেন সেটাকে।

মেজরকে দেখে বুঝলাম, তখনো তাঁর বিস্ময়ের ঘোর এতটুকু কাটেনি। তিনি শুধু আমতা-আমতা করে বললেন, "কী যে আপনি বলছেন, কিছুই বুঝতে পারছি না। কিসের বিল? ভুলই বা কে করল? আর্থিক ক্ষতিই বা কার।"

মিঃ নর্টহোভার তাঁর টেবিল ছেড়ে সামনে এগিয়ে এলেন। চিন্তামগ্নভাবে

পায়চারি করতে করতে ঘরের ঠিক মাঝখানে এসে দাঁড়ালেন। এবার ভালো করে তাঁর মুখটিকে নিরীক্ষণ করবার সুযোগ পাওয়া গেল। চোখা তীক্ষ্ণ মুখ, বুদ্ধিদীপ্ত। হঠাৎ তিনি মাথা তুলে চাইলেন।

বললেন, "মেজর, কোথায় আপনি এসেছেন জানেন?"

মেজর বললেন, "না। কিছুই জানি না।"

নর্টহোভার বললেন, "এটা হচ্ছে অ্যাডভেঞ্চার অ্যাণ্ড্ রোমান্স্ এজেন্সী লিমিটেড্-এর হেড অফিস।"

মেজর শুধালেন, "সেটা আবার কি ব্যাপার?"

নর্টহোভার বেশ আরাম করে চেয়ারে ভর দিয়ে দাঁড়ালেন, তারপর পূর্ণদৃষ্টিতে মেজর ব্রাউনের দিকে তাকিয়ে বললেন, "মেজর, কোনও এক অলস অপরাহ্নে কখনও কি আপনি নির্জন কোনও রাস্তায় হেঁটে বেড়িয়েছেন? বেড়াতে বেড়াতে কখনও কি আপনার মনে এমন কোনও অদ্ভুত ইচ্ছে জাগেনি যে, কিছু একটা হোক্, কোনও একটা আশ্চর্য ঘটনা ঘটুক? সে যে কী, আপনাকে তা কেমন করে বোঝাই? ওয়াল্ট হুইটম্যান তাকেই হয়তো বলেছেন 'সাংঘাতিক ভয়াবহ কোনও ঘটনা, আমাদের এই নিরীহনির্দোষ প্রাত্যহিক জীবনে যা আমরা কল্পনাও করতে পারি না। এমন একটা কিছু ব্যাপার—প্রত্যক্ষতার প্রমাণ দিয়ে যাকে বোঝান যাবে না, যা শুধু আমাদের স্বপ্নের সম্ভার। অলৌকিকতার শৃঙ্খল থেকে সে মুক্তিলাভ করুক, আমাদের প্রাত্যহিক জীবনে এসে উত্তীর্ণ হোক্,'—কখনো কি আপনার মনে এমন কোনও ইচ্ছে জাগেনি?"

বিমূঢ়ভাবে মেজর ব্রাউন বললেন, "কই, কখনোই তো তা মনে হয়নি।"

উত্তর শুনে মিঃ নর্টহোভার একটা দীর্ঘ-নিঃশ্বাস ফেললেন। তারপর বললেন, "তাহলে আরেকটু বিশদভাবে বুঝিয়ে বলছি। আধুনিক জীবনের একটা বিরাট চাহিদা মেটাবার জন্যেই এই অ্যাডভেঞ্চার অ্যাণ্ড রোমান্স এজেন্সীর জন্ম। শুধুমাত্র সাহিত্যক্ষেত্রেই নয়, সবজায়গাতেই আজ একটা নতুন অভিযোগ শুনতে পাওয়া যাচ্ছে। তা হলো এই যে, ক্রমশই ফোলো হয়ে যাচ্ছে মানুষের জীবন। ঘটনাবৈচিত্র্যের স্বাদ পেতে চায় সবাই, নিত্যনতুন বাধাবিঘ্নের রোমাঞ্চকর সান্নিধ্য

পেতে চায়। বাড়ি থেকে বেরুবার সময় অনেকেই আজ মনে মনে কামনা করে, পথে একটা বিভ্রাটই হোক,—সেই বিঘ্ন তাকে নতুনতর কোনও বৈচিত্র্যের দিকে আকর্ষণ করুক। যাদের মনে এই ঘটনাবৈচিত্র্যের তৃষ্ণা জেগেছে, তৃষ্ণা মেটাবার জন্যে তাঁরা অ্যাডভেঞ্চার অ্যাণ্ড রোমান্স এজেন্সীর সদস্য হয়ে যান। তার জন্যে তাঁদের বাৎসরিক কিংবা তিনমাস অন্তর, একটা চাঁদা দিতে হয়। পরিবর্তে, অ্যাডভেঞ্চার অ্যাণ্ড রোমান্স এজেন্সীও তাঁদের পানসে জীবনকে অদ্ভুত সব অ্যাডভেঞ্চারের স্পর্শে বৈচিত্র্যময় করে তুলবার দায়িত্ব গ্রহণ করেন। ধরুন, আমাদের একজন সদস্য হয়তো বাড়ী ছেড়ে রাস্তায় বার হয়েছেন; হঠাৎ একজন উত্তেজিত ঝাড়ুদার হন্তদন্ত হয়ে এসে তাঁকে খবর দিয়ে গেল, তাঁকে খুন করবার জন্য একটা জঘন্য ষড়যন্ত্র চলছে। তারপর যে-গাড়ীতে তিনি চড়লেন তা তাঁকে তাঁর কর্মস্থলে পৌঁছে দেবার নামে ভুলিয়ে ভালিয়ে নিয়ে গেল এক আফিং-এর আড্ডায়। সেখানে হয়তো একটা রহস্যময় টেলিগ্রাম পেলেন তিনি, কিংবা অপরিচিত কোনও একটা লোক এসে তাঁর সঙ্গে দু-চারটে কথাবার্তা বলে গেল। ব্যস, অতঃপর আর দেখতে হবে না। ভদ্রলোক ততক্ষণে রহস্যের জটিল জালে জড়িয়ে গেছেন। এখন কথা হলো এই, কী করে এসব করা হয়? সেই কথাই বলছি। স্টাফেরই কোনও লোককে দিয়ে আমরা একটা রোমাঞ্চকর গল্প লিখিয়ে নিই। প্রসিদ্ধ জনকতক লেখক এখন আমাদের স্টাফে রয়েছেন। এ-কাজে তাঁদের আমরা বেতন দিয়ে নিযুক্ত করেছি, পাশের ঘরে তারা গল্প লিখছেন বসে বসে। মেজর ব্রাউন, যে রহস্যময় গল্পের মধ্যে আপনি জড়িয়ে গিয়েছিলেন সেটা লিখেছেন মিঃ গ্রীগ্‌স্‌বাঁ। ওঃ, অদ্ভুত গল্প! আপনার দুর্ভাগ্য, গল্পের শেষটা আপনি দেখতে পেলেন না। কোথায় যে আমাদের ভুল হয়েছে, আশা করি এর পর আর তা বুঝিয়ে বলতে হবে না। যে-বাড়িতে আপনি এখন আছেন, আগে সেখানে থাকতেন মিঃ গার্নি-ব্রাউন। তিনি আমাদের এই এজেন্সীর একজন সদস্য। মিঃ গার্নি-ব্রাউন যে বাসা বদল করেছেন, আমাদের এখানকার ক্লার্করা আর সেটা খেয়াল করেননি। তাঁরা ভেবেছেন, মিঃ গার্নি-ব্রাউন আর মেজর ব্রাউন একই ব্যক্তি। পরিণামে,

মিঃ গার্নি-ব্রাউনের অ্যাডভেঞ্চারের জালে তাঁরা এখন আপনাকেই জড়িয়ে দিয়েছেন।"

রুপার্ট গ্র্যান্ট চোখ গোল করে সব শুনছিল। বোঝা গেল, ছোকরা বেশ বিমোহিত হয়েছে। সে শুধোল, "কিন্তু, ব্যবসা চলে কি করে? কত আর আপনাদের খদ্দের হবে?"

উৎসাহভরে মিঃ নর্টহোভার বললেন, "নেহাৎ কম নয়। আর তা ছাড়া শুধু ব্যবসা করাই তো আমাদের উদ্দেশ্য নয়, আমরা একটা মহৎ কাজ করছি। অনেকদিন ধরেই আমাদের মনে হচ্ছিল, এ যুগের জীবন ক্রমশই পানসে হয়ে পড়ছে। বাস্তব জীবনে এতটুকু রোমান্স নেই, তার জন্যে ঘুমিয়ে ঘুমিয়ে স্বপ্ন দেখতে হবে। এর থেকে দুঃখের বিষয় আর কী হতে পারে। মানুষ চায় কল্পলোকের অ্যাডভেঞ্চারের নায়ক হতে, তার জন্যে বিদ্ঘুটে সব বই পড়ে তাকে দুধের সাধ ঘোলে মেটাতে হবে। মানুষ চায় যুদ্ধক্ষেত্রের উন্মাদনার আস্বাদ, সে আস্বাদ তাকে ওই বইয়ের মধ্যে থেকেই পেতে হবে। মানুষ চায় স্বপ্নলোকে যেতে, সে চায় বিপদের বিরুদ্ধে লড়াই করবার সম্মান,—সেখানেও ওই বই-ই তার একমাত্র আশ্রয়। বই-এর শৃঙ্খল থেকে তাকে আমরা মুক্তি দিয়েছি, তাকে আমরা তার প্রত্যক্ষ রক্তমাংসের জীবনেই অ্যাডভেঞ্চার আর রোমান্সের নায়ক হবার সুযোগ দিয়েছি। সেই সঙ্গে যাতে তার দৈহিক ব্যায়ামও খানিকটা হয় সেদিকেও আমাদের দৃষ্টি রয়েছে। এমন সব ঘটনার মধ্যে তাকে আমরা জড়িয়ে দিই যাতে বিপদের মুখে পড়ে তাকে দেওয়াল টপকাতে হয়, অচেনা মানুষের সঙ্গে লড়াই করতে হয়, গুণ্ডার তাড়া খেয়ে প্রাণভয়ে দৌড়তে হয়। এতে তার ব্যায়াম হয় বেশ খানিকটা, তাতে তার স্বাস্থ্য ভাল হবে। সেই সঙ্গে রবিনহুড কিংবা মধ্যযুগীয় নাইটদের বিচিত্র অ্যাডভেঞ্চারের সমারোহে পরিপূর্ণ এক আশ্চর্য জগতের দুয়ারও তার চোখের সামনে খুলে গেল, শুধুমাত্র বই পড়ে যার ঐশ্বর্য সে কল্পনাও করতে পারত না। তাকে আমরা তার শৈশবের সোনালী পৃথিবীতে ফিরিয়ে নিয়ে যাই, অফুরন্ত আনন্দ আর স্বপ্নের শৈশব।"

বেসিল তাঁর দিকে এক অদ্ভুত দৃষ্টিতে তাকিয়ে রইল। ব্যাপারটা যে শেষ পর্যন্ত এভাবে গড়াবে তা আমরা কেউ কল্পনাও করতে পারিনি। বেসিলের চোখের দিকে চাইলাম। সে চোখ উন্মাদনায় জ্বলজ্বল করছে।

মেজর ব্রাউন নিখুঁত ভদ্রলোক, ব্যাপারটাকে তিনি প্রসন্ন মনেই গ্রহণ করলেন।

"সত্যি বলতে কি, বেশ জটিল জালই বটে!" মেজর বললেন, "চমৎকার আপনাদের পরিকল্পনা। তবে হ্যাঁ, আমার কথা আলাদা—" বলে একমুহূর্ত থেমে স্বপ্নাতুর চোখে তিনি বাইরের দিকে তাকালেন। তারপর বললেন, "যে-কথা বলছিলাম, হ্যাঁ, আমার কথা আলাদা। অ্যাডভেঞ্চারে আর আমার রুচি নেই। জীবনকে আমি বেশ ভালভাবেই দেখেছি কিনা, তাই একথা বলতে পারছি। অজস্র রক্তপাত, আর আর্তনাদ। ওঃ, বীভৎস। আর আমার তাতে আগ্রহ নেই। এখন আমার একমাত্র সাধ—ছোট্ট একখানা বাড়ী আর নির্দোষ কোনও নেশা। বাইবেল তো আপনি পড়েছেন, মনে নেই সেই অপূর্ব কথাটা,—সেই যে, 'দেয়ার রিমেনেথ্ এ রেস্ট্'?"

মিঃ নর্টহোভার মাথা নোয়ালেন। খানিকক্ষণ বাদে বললেন, "মেজরের তো আগ্রহ নেই দেখছি, আপনাদের কারুর আছে? যদি থাকে, আমার এই কার্ডখানা রেখে দিন। যখনি অ্যাডভেঞ্চার কিংবা রোমান্সের শখ্ জাগবে—দয়া করে শুধু একবার খবর দেবেন—"

মেজর ব্রাউন বললেন, "অ্যাডভেঞ্চারের শখ আমার নেই, স্বীকার করছি। তা সত্ত্বেও আপনার একখানা কার্ড আমাকে দিন। চেয়ারখানা ভেঙেছি, তার দামটা অন্তত পাঠিয়ে দেব।"

মিঃ নর্টহোভার তাঁর হাতে একখানা কার্ড তুলে দিলেন।

কার্ডে লেখা রয়েছে, "পি জি নর্টহোভার, বি-এ, আ-জী-স, অ্যাডভেঞ্চার অ্যাণ্ড রোমান্স এজেন্সী, ১৪ ট্যানার্স কোর্ট, ফ্লীট্ স্ট্রীট।"

মেজরের পেছন থেকে মাথা বাড়িয়ে রুপার্ট জিজ্ঞেস করল, "মিঃ নর্টহোভার, নামের পেছনে লেখা এই 'আ-জী-স'টা আবার কি?"

নর্টহোভার যেন বিস্মিত হলেন, "সে কি, আজব জীবিকা সঙ্ঘের কথা আপনারা শোনেননি? ওটা হচ্ছে তারই সংক্ষিপ্ত নাম।"

বিমূঢ় বিস্ময়ে মেজর বললেন, "বহু বিচিত্র জিনিসই আমাদের অজ্ঞাত রয়ে গেছে দেখছি। সে যাই হোক, আজব জীবিকা সঙ্ঘটা আবার কি?"

"এটা একটা নতুন ধরণের প্রতিষ্ঠান। এর যাঁরা সদস্য তাঁরা প্রত্যেকেই একটা-না-একটা সম্পূর্ণ নতুন ধরণের জীবিকা উদ্ভাবন করেছেন। আমি নিজে এর একজন প্রাচীনতম সদস্য।"

স্মিতহাস্যে বেসিল বলল, "যা দেখছি, তা আপনি হতেই পারেন।" বলে সে তার শাদা টুপিটা নিয়ে বাইরে যাবার জন্যে পা বাড়াল।

তারা চলে গেল। মিঃ নর্টহোভার আগুনের চুল্লীটা নিবিয়ে দিলেন, ভেন্টটা তালাবন্ধ করলেন; তাঁর মুখে একটা বিচিত্র হাসি ফুটে উঠেছে। বললেন, "মেজরকে দেখে অবাক হতে হয়; বড়ো ভাল মানুষ। এমন লোক কিনা শেষকালে গ্রীগস্‌বীর গল্পে জড়িয়ে গেল।" সশব্দে তিনি হেসে উঠলেন।

হাসির রেশ তখনো মিলিয়ে যায়নি, দরজায় আবার ধাক্কা পড়ল হঠাৎ। দেখলাম, দরজা ফাঁক করে মেজর তাঁর গুম্ফসমেত ছোট্ট মাথাটি ভেতরে ঢুকিয়ে দিলেন। মনে হলো, কি যেন জিজ্ঞেস করবেন।

বিস্মিত হয়ে নর্টহোভার বললেন "কি ব্যাপার মেজর? আবার ফিরে এলেন যে?"

ঘরে ঢুকে মেজর বললেন, "একটা ব্যাপার হয়েছে। মনে হয়, কী যেন একটা ওলটপালট হয়ে গেছে আমার মধ্যে। আশ্চর্য অনুভূতি। আগে কখনো হয়নি। শেষটা আমাকে জানতে হবে। নইলে শান্তি পাচ্ছি না।"

"শেষটা মানে?"

মেজর বললেন, "হ্যাঁ, শেষটা। সবটা। ওসব কথার মানে কি? ওই 'খেঁকশিয়ালী', 'দলিলপত্র', তারপর ওই 'মেজর ব্রাউনকে হত্যা কর'? কী মানে ওদের?"

মিঃ নর্টহোভার হঠাৎ গম্ভীর হয়ে গেলেন, তবে তাঁর চোখে তখনও কৌতুকের ছটা লেগে রয়েছে।

গম্ভীরমুখে তিনি বললেন, "মেজর, আমি অত্যন্তই দুঃখিত। আপনার কৌতূহল মেটাতে পারলে আমি অত্যন্তই খুশী হতাম; তবে তার উপায় নেই। এজেন্সীর নিয়মকানুন বড়ো কঠিন। অ্যাডভেঞ্চারগুলোকে যতদূর সম্ভব গোপন রাখা হয়। আপনি বাইরের লোক, আপনার কাছে এসব খুলে বলবার উপায় নেই! আশা করি আপনি বুঝতে পারছেন—"

ব্রাউন বললেন, "ঠিক আছে। নিয়ম-শৃঙ্খলা জিনিসটাকে আমি নিজেও খুব সম্মান করে চলি। যা হোক, আপনাকে ধন্যবাদ। শুভরাত্রি।"

মেজর ব্রাউন বিদায় নিলেন।

* * *

মিস্ জেমসনের কথা পাঠকদের মনে আছে আশা করি। হ্যাঁ, সেই স্বর্ণকেশী মহিলার কথাই বলছি। সেই যিনি সবুজ পোষাক পরে জানালার ধারে বসেছিলেন। মেজর ব্রাউন এর কিছুদিন পরেই তাঁকে বিবাহ করলেন। তিনি একজন অভিনেত্রী, আরো অনেকের মতই রোমান্স এজেন্সীর চাকরী নিয়েছিলেন। মেজরের সঙ্গে তাঁর বিবাহ নিয়ে বেশ খানিকটা চাঞ্চল্যের সৃষ্টি হলো। কেন মিস্ জেমসন এই প্রৌঢ় ভদ্রলোককে বিবাহ করলেন—কেউ এমন প্রশ্ন তুললেই তিনি বলতেন,—মেজরের সাহসের জন্যে। নর্টহোভারের ফাঁদে পড়বার পর অনেকেই অবশ্য যথেষ্ট সাহসের পরিচয় দিয়েছে, তাই বলে কয়লা-কুঠুরির মধ্যে নেমে একটা খুনে-গুণ্ডার সম্মুখীন হওয়া! মেজর তো অন্তত তাকে খুনে-গুণ্ডা বলেই জানতেন। তা সত্ত্বেও মেজর পেছপা হননি।

মেজর ব্রাউন এবং তাঁর স্ত্রী এখন পরম সুখে দিন কাটাচ্ছেন। মেজরের জীবনে একটি মাত্র পরিবর্তন এসেছে সম্প্রতি, তিনি ধূমপান শুরু করেছেন। না, না, আরও একটা পরিবর্তন এসেছে। মাঝে মাঝে হঠাৎ যেন তিনি কেমন উন্মনা হয়ে যান। তাঁর চোখে তখন একটা বিমূঢ় দৃষ্টি ফুটে ওঠে। তাঁর স্ত্রী সবই বুঝতে পারেন। বুঝতে পারেন যে, দলিলপত্রই বা কী, আর কেনই বা

তাঁকে বেঁকিনিয়ামের রাজ করতে বারণ করা হয়েছিল, মেজর এখন সেই চিন্তাতেই মগ্ন। তবে, আগেই বলেছি, মেজর ব্রাউন অত্যন্ত ধর্মনিষ্ঠ পুরুষ ; এখনো তিনি বিশ্বাস করেন,মরজীবনে যে রহস্য তিনি বুঝতে পারলেন না, পরজীবনে নিশ্চয়ই তার মর্ম উদ্ঘাটিত হবে।

## দ্বিতীয় পর্ব : প্রতিভার অপমৃত্যু

বেসিল গ্র্যান্ট এবং আমার মধ্যে একদিন কথা হচ্ছিল। কোথায় হচ্ছিল, জিজ্ঞেস করছেন ? কথাবার্তা বলবার যেটা সেরা জায়গা সেইখানে। অর্থাৎ একটি প্রায়নির্জন ট্র্যামগাড়ির দোতলায়। গালগল্প করবার পক্ষে, আমার মতে, আদর্শ জায়গা হলো পর্বতশিখর। সে হিসেবে ট্র্যামের দোতলা আরও ভালো। কেননা, একে এটা পর্বততুল্য, তায় চলমান।

চলন্ত পর্বতে বসে আমরা কথাবার্তা বলছি। লণ্ডনের এটা উত্তরাঞ্চল, চৃদিকের সব দৃশ্যাবলী যেন ছিটকে ছিটকে পিছিয়ে পড়ছে। জায়গাটা যে কতো বিরাট, এবং কী জঘন্য, এই প্রথম তা অনুভব করতে পারলাম। জঘন্য, সেই সঙ্গে অপরিসীম ; কুশ্রী, সেই সঙ্গে অফুরন্ত। লণ্ডনের দরিদ্র অঞ্চলগুলি এই সর্বপ্রথম তার ভয়াবহ নগ্নতা নিয়ে আমাদের চোখের সামনে ফুটে উঠল। এই যে তার ভয়াবহ রূপ, হুজুগে-সাহিত্যিকরা কি কখনো একে অনুভব করতে পেরেছেন ? না বোধ হয়। তাঁরা শুধু এর গলিঘুঁজি, ঝিঞ্জি ঘরবাড়ি, খুনে গুণ্ডা আর উন্মাদ, আর পাপের আড্ডাগুলিকেই দেখেছেন,—দেখিয়েছেন। অথচ ব্যাপারটা ঠিক তা নয়। এই গলিঘুঁজি, আর এই পাপের আস্তানা,—এখানে কেউ সভ্যতা আশা করে না, শৃঙ্খলা আশা করে না। মজা এই যে, এখানে সভ্যতাও বর্তমান, শৃঙ্খলাও। সভ্যতা এখানে এক আত্মঘাতী ক্লান্তিতে এসে পর্যবসিত হয়েছে, শৃঙ্খলা পর্যবসিত হয়েছে একটা একঘেঁয়ে বিরক্তিতে। গুণ্ডাপাড়া দিয়ে পথ হাঁটবার সময় কেউ সেখানে

বর্বরমূর্তি কিংবা গীর্জা নেই বলে বিস্ময়প্রকাশ করে না। এখানে কিন্তু তার সবকিছুই রয়েছে। বড়ো বড়ো সব সরকারী দালান রয়েছে; তবে তার অধিকাংশই উন্মাদ-আশ্রম, এই যা। বর্বরমূর্তিও রয়েছে; তবে সেগুলি রেলওয়ে ইঞ্জিনীয়ারদের, আর নয়তো বিশ্বপ্রেমিকদের। কার্যত এঁরা একই শ্রেণীভুক্ত; এই রেল-ইঞ্জিনীয়ার এবং এই বিশ্বপ্রেমিক—এঁদের মধ্যে এক যোগসূত্র বর্তমান। কেউই এঁরা মানুষকে ভালোবাসেননি, মানুষদের এঁরা ঘৃণাই করেছেন। গীর্জাও রয়েছে। বড়ো বড়ো সব রাস্তা রয়েছে, জনাকীর্ণ সব চৌমাথা, ট্র্যামলাইন আর হাসপাতাল—এককথায় সভ্যতার সমস্ত অবদানই এখানে উপস্থিত। আর-আর কত কী যে এখানে আছে আমরা জানি না; শুধু জানি, একটা জিনিস নেই। প্রকৃত বড়, প্রকৃত মহৎ—মানুষ যাকে শ্রদ্ধা করে—এমন কোনও কিছুই নেই। সবকিছু মিলিয়ে একটা অসহ্য পরিবেশ; টেমস্-এর তীরের সেই সত্যিকারের কানাগলি, সত্যিকারের গলিঘুঁজি, সত্যিকারের বস্তিপাড়া,—সে-ও যেন এর থেকে অনেক ভাল। সেখানে, আর কিছু না হোক, হঠাৎ কোনও এক আচম্‌কা-চৌমাথায় রোম্-এর গীর্জার বিরাট ক্রুশখানা অন্ততঃ চোখে পড়তে পারে।

বেসিল গ্র্যান্টকে আমি সেই কথাই বোঝাচ্ছিলাম।

বেসিল তার স্বভাবসিদ্ধ নির্লিপ্ত কণ্ঠে বলল, "বুঝলাম বন্ধু। কিন্তু সেইসঙ্গে একথাও তোমার মনে রাখা দরকার যে, এই বিকলাঙ্গ শৃঙ্খলার নাগপাশে বাঁধা দৈনন্দিন জীবনযাত্রার অসহ্য দৈন্যই মানবাত্মার চূড়ান্ত জয়ের সাক্ষ্যবহন করছে। তোমার বক্তব্য আমি মেনে নিচ্ছি। স্বীকার করে নিচ্ছি যে, এ-জীবন আরণ্য বর্বরতার চেয়েও কদর্য, এ-সভ্যতা অসভ্যতারই নামান্তর। কিন্তু তা সত্ত্বেও আমার দৃঢ় বিশ্বাস, এখানকার অধিকাংশ বাসিন্দাই মূলত সৎ। চূড়ান্ত দুর্বিপাকের মধ্যেও সততাকে এরা বাঁচিয়ে রাখতে পেরেছে। এটা যে একটা কতবড় দুঃসাধ্য কাজ তা আর তোমাকে বুঝিয়ে বলবার দরকার নেই। আর তা ছাড়া—"

"বলে যাও—" আমি বললাম।

উত্তর এল না।

"থামলে কেন, বলে যাও—" বলে আমি মুখ তুলে চাইলাম। দেখি বেসিলের

বড় বড় নীলাভ চক্ষু দুটি যেন বিস্ময়ে ঠিক্‌রে বেরিয়ে আসছে। আমার প্রতি তার লক্ষ্য নেই, টাঙ্গের থেকে ঝুঁকে পড়ে জানলা দিয়ে সে রাস্তার দিকে তাকিয়ে আছে।

জিজ্ঞেস করলাম, "কি হয়েছে? অতো দেখছ কি ওখানে?" বলে আমি নিজেও রাস্তার দিকে তাকালাম।

গম্ভীর গলায় বেসিল বলল, "বড়োই অদ্ভুত ব্যাপার। আমার আশাবাদ বোধ হয় টি‍ঁকল না। এইমাত্তর তোমাকে বলছিলাম, এখানকার সমস্ত লোকই সৎ। বলছিলাম না? সে বিশ্বাস আমার ভেঙে গেল। ঐ-যে লোকটিকে দেখছ, ওরকম নচ্ছার লোক আর এদেশে দুটি আছে কিনা সন্দেহ।"

আরো খানিকটা ঝুঁকে পড়ে আমি বললাম, "কোথায় বেসিল? কার কথা বলছ?"

"নাঃ, যা বলেছি ঠিকই বলেছি।" বেসিল আমার প্রশ্নের জবাব না দিয়ে পুনশ্চ তার সেই তন্দ্রাচ্ছন্ন গলায় বলে যেতে লাগল, "ঠিকই বলেছি আমি, এখানকার সমস্ত মানুষই সৎ। এরা সাধু, মহাপুরুষ। মাঝে মাঝে অবিশ্যি চুরিচামারি করে, বউ ঠ্যাঙায়। তা হোক, তবু এরা মহৎ। ঐ যে লোকটাকে দেখছ, অন্তত ওর তুলনায় ওদের দেবদূত বললেও অত্যুক্তি হয় না।"

বেসিলের একটা মারাত্মক দোষ, পষ্টাপষ্টি কথা বলতে জানে না। ওর এই হেঁয়ালিতে আমি চটে গেলাম। চিৎকার করে জিজ্ঞেস করলাম, "কোন লোক? কার কথা বলছ?" তারপরেই তাকে দেখতে পেলাম আমি, বেসিলের দৃষ্টি অনুসরণ করে তার ওপর আমার নজর গিয়ে পড়ল।

পাতলামত ছিমছাম এক ভদ্রলোক। ত্রস্ত জনতা, তার মধ্যে তিনি দ্রুততর পদক্ষেপে সামনে এগিয়ে চলেছেন। চেহারার মধ্যে চমকপ্রদ কোনও বৈশিষ্ট্য নেই, তবে একবার যদি তাঁর দিকে দৃষ্টি গিয়ে পড়ে, তো সে-দৃষ্টিকে চট্‌ করে ফিরিয়ে নেওয়াও যায় না। মাথায় কালো রঙের টুপি, কারুকার্য-করা। চুলের রঙ্‌ শাদা, তবে কায়দা করে' তাতে ঢেউ তোলা হয়েছে; শাদায়-রূপালিতে মিশিয়ে বেশ একটা বাহার খুলেছে তাতে। মুখখানা গোলমতন,—একটু যেন প্রাচ্যদেশীয় আদল আসে। গোঁফজোড়া তীক্ষ্ণ। সযত্নলালিত।

"বেচারার অপরাধটা কি?" বেসিলকে আমি জিজ্ঞেস করলাম।

"হলফ. করে বলতে পারব না—" বেসিল উত্তর দিল, "তবে আর-পাঁচজনের ক্ষতি করাই এর একমাত্র কাজ। তার জন্যে যাচ্ছেতাই সব চক্রান্ত করতেও লোকটা পেছপা নয়। আপাতত কারুর সর্বনাশ করতে চলেছে।"

"কিসের সর্বনাশ বেসিল? অতো হেঁয়ালি করছ কেন? সবই যখন জানো, তখন খুলে বলছ না কেন ব্যাপারটা? কী অপরাধ করেছেন ইনি? নাম কি এঁর?"

কয়েক মুহূর্তের জন্যে বেসিল আমার দিকে তাকিয়ে রইল। তারপর বলল, "তুমি বুঝতে ভুল করেছ। নামধাম আমার জানা নেই। সত্যি বলতে কি, এর আগে আর একে আমি দেখিইনি কখনো।"

"এর আগে আর দেখোইনি!" রাগে আমি ফেটে পড়লাম, "তাহলে অযথা কেন বদনাম রটাচ্ছ? কেন বলছ যে, এঁর মত নচ্ছার লোক আর দুটি আছে কিনা সন্দেহ?"

বেসিল শান্তস্বরে বললো, "ঠিকই বলেছি। চেহারা দেখছনা লোকটার? হতভাগা এতই পাজী যে, যে-মুহূর্তে ওকে আমি দেখলাম, সঙ্গে সঙ্গেই যেন আর-সবাইকে আমার সাধুপুরুষ বলে মনে হলো। বাদবাকী লোকগুলির দিকে চেয়ে ভাখো; কাউকেই তোমার গুণ্ডা বলে মনে হবে না। অথচ ঐ লোকটার দিকে তাকাও; মনে হবে, যেন একটা মুখোস এঁটে নিজের আসল চেহারাটাকে চাপা দিয়ে বেড়াচ্ছে। ঐ যে বস্তিগুলো দেখছো, কারা ওখানে থাকে? পকেটমার, গুণ্ডা এইসব তো? নেহাৎই উপায় নেই, তাই এরা সব অসৎ কাজে নেমেছে। মনেপ্রাণে কিন্তু সৎ হবার চেষ্টা ছাড়েনি। এ-লোকটার কিন্তু উদ্দেশ্যই আলাদা, অসৎ হওয়াটাই এর একমাত্র লক্ষ্য।"

"তুমি তো এঁকে আগে কখনো দেখোইনি, তাই না? সেক্ষেত্রে—"

উত্তরে এমন জোরে চেঁচিয়ে উঠল বেসিল যে ড্রাইভার পর্যন্ত চমকে গেল। "হা ঈশ্বর, সেইটেই কি বড়ো হলো? ভাখো ভাখো, লোকটার মুখখানাকে একবার ভাখো। ওই যে ওর ভ্রূভঙ্গী দেখছ, কী ফুটে উঠেছে ওখানে? অন্ধ অহঙ্কার। ওই অহঙ্কারেই শয়তান একদিন স্বর্গকেও বিদ্রূপ করেছিল। লোকটার গোঁফের দিকে তাকাও; পাকানো ওই গোঁফজোড়া যেন আর পাঁচজনের গায়ে

ব্যক্তের বিষ ঢেলে দেবার জন্তেই ফণা উঁচিয়ে দাঁড়িয়েছে। সেইখানেই শেষ নয়; চুলের বাহারটাকেও ভাখো ওর, টুপিটাকেও ভাখো।"

বেসিলের এবম্প্রকার বিচিত্র বিশ্লেষণ দেখে আমি একটু অস্বস্তি বোধ করতে লাগলাম। বললাম, "আরে দূর, চেহারা দেখে কখনো মানুষ চেনা যায়? উনি যে বদ্‌লোক তার প্রমাণ কোথায়? এই তুমি ওঁকে প্রথম দেখছ, তা সত্বেও—"

"প্রমাণ! প্রমাণ!!" ক্ষুব্ধকণ্ঠে বেসিল ব'লে উঠল, "প্রমাণটাকেই কি তুমি বড় ক'রে ভাখো? এতই কি তুমি কুসংস্কারে আচ্ছন্ন? এতই কি তুমি অর্বাচীন? প্রথম দর্শনেই যে একটা ধারণা গড়ে ওঠে সেটা কি তাহলে কিছুই নয়?"

"না," আমি বললাম, "প্রমাণ জিনিসটা তার থেকে অনেক বেশী নির্ভরযোগ্য।"

বেসিল বলল, "মূর্খ! প্রথম দর্শনে গড়ে ওঠা ধারণার ওপরেই আজ সারা জগৎ চলছে। তার থেকে বেশী নির্ভরযোগ্য আর অন্য কিছুই নয়। প্রমাণের কথা বলছিলে, ওটা হলো পুঁথিপত্রের ব্যাপার। ওর ওপরে নির্ভর করে দৈনন্দিন কাজ চলে না। তার জন্ত আমাদের ঐ ধারণা এবং পরিবেশের ওপরেই নির্ভর করতে হয়। ব্যাপারটা তোমাকে ভালো করে বোঝাই। ধরো, তুমি তোমার অফিসে একজন কেরাণী রাখবে। অনেকে তার জন্তে ইণ্টারভিয় দিতে এসেছে। এখন তার মধ্যে থেকে সেরা লোকটিকে বাছাই করে নেওয়া চাই, কেমন না? তা বাপু, কি ভাবে তুমি যোগ্যতম ব্যক্তিটিকে চিনে নেবে? মাথার খুলি মেপে, না দৈহিক যোগ্যতার একটা তুলনামূলক হিসেব নিয়ে? এইসবই হলো তার শ্রেষ্ঠত্বের সবচাইতে বড়ো প্রমাণ। তাই বলে কাজের বেলায় কি তুমি সে-প্রমাণের ওপর নির্ভর করতে যাও? বিন্দুমাত্রও না। প্রথম দর্শনে তোমার মনে যে একটা বদ্ধমূল ধারণা গড়ে ওঠে, তার ওপর নির্ভর করেই তুমি তোমার পছন্দমতো লোকটিকে বেছে নাও। সে-প্রত্যয়ের আর নড়চড় হয় না। আমিও সেই একই প্রত্যয়ের বশবর্ত্তী হয়ে বলছি যে, ঐ যে লোকটা রাস্তা দিয়ে হাঁটছে—ও একটা অতিশয় নচ্ছার বদমাস্।"

"কথায় তোমার সঙ্গে এঁটে উঠবার উপায় নেই," আমি বললাম, "তাই বলে তোমার কথাটাই যে সত্যি তা-ই বা কেমন করে বুঝি?"

বেসিল লাফিয়ে উঠল, ট্র্যামের দরজার দিকে দৌড়ল সে।

"বেশ তো, বিশ্বাস না হয় পরীক্ষা হয়ে যাক্। চলো, লোকটার পিছু নিই। আমার ধারণা যদি মিথ্যে বলে প্রমাণিত হয়, তোমার কাছে পাঁচ পাউণ্ড বাজী হারব।"

লাফিয়ে আমরা ট্রাম থেকে নামলাম, রাস্তায় নেমে ভদ্রলোকের পিছু নিলাম।

দ্রুতপায়ে তিনি পথ হাঁটছেন; ফ্রককোটের পিছনদিকটা বাতাসে উড়ছে। এইভাবেই কিছুক্ষণ কাটল। তারপর তিনি হঠাৎ মোড় ফিরলেন, আলোকোজ্জ্বল বড়রাস্তা ছেড়ে পাশের একটা অন্ধকার গলিতে ঢুকে পড়লেন। নিঃশব্দে আমরা তাঁকে অনুসরণ করতে লাগলাম।

আমি বললাম, "ব্যাপারটা একটু অদ্ভুত লাগছে। এমন লোকের পক্ষে এ রাস্তায় ঢোকাটা যেন ঠিক স্বাভাবিক নয়।"

"'এমন লোক' মানে?" বেসিল শুধোল।

আমি বললাম, "মানে এমন ফিটফাট লোক। ভদ্রলোকের চেহারা দেখে মনে হয় বেশ ফ্যাশনদুরস্ত, জুতোজোড়াও বেশ চকচকে। সত্যি বলতে কি, এ-ধরণের লোককে আমি এপাড়ায় আশাই করিনি।"

বেসিল বলল, "বুঝেছি।" তারপর সে চুপ করে রইল।

এবং আমরা হাঁটতেই লাগলাম। খানিক সামনে সেই ভদ্রলোকও হাঁটছেন। ছিমছাম মসৃণ চেহারা। কেমন যেন মনে হয়, একটা মসৃণ কালোহাঁস যেন নিস্তব্ধ অন্ধকারে সাঁতরে চলেছে। মাঝে মাঝে গ্যাসলাইটের আভা এসে পড়ছে তাঁর গায়ে, তারপরেই আবার তিনি অন্ধকারে মিলিয়ে যাচ্ছেন। গ্যাসপোস্টগুলো বেশ দূরে দূরে, মাঝখানে অনেকখানি করে ফাঁক। শহরে গাঢ় কুয়াশা। রাস্তার যেটুকু অংশ অন্ধকার সেখানে আমরা গতিবেগ বাড়িয়ে দিচ্ছি।

বেসিল যেন হঠাৎ লাগামটানা ঘোড়ার মত থমকে থামল। আমিও থেমে দাঁড়ালাম। দেখি, ভদ্রলোকের একেবারে গায়ের ওপর এসে পড়েছি। সামনেই তাঁর কৃষ্ণ মূর্তি। অন্ধকারে তিনি একেবারে মিশে গেছেন।

প্রথমে ভেবেছিলাম, ভদ্রলোক বোধহয় আমাদের দেখেই থেমে দাঁড়িয়েছেন।

পরে আমার ভুল বুঝলাম। এত কাছাকাছি থাকা সত্ত্বেও আমাদের তিনি লক্ষ্যই করেন নি। সেই অন্ধকার ঘিঞ্জি গলির একটা নিচু নোংরা দরজার গায়ে তিনি আঙুল দিয়ে টোকা দিলেন। চারবার। ধীরে ধীরে খুলে গেল দরজাটা, ভিতর থেকে একটা তীক্ষ্ণ আলোর রশ্মি এসে বাইরের অন্ধকারে বিদ্ধ হলো। ভেতরে-বাইরে কী যেন একটা কথাবার্তা চলল, আমরা সেটা শুনবার চেষ্টা করলাম। তবে এতই টুকরো-টুকরো কথা যে তার কিছুই আমাদের বোধগম্য হলো না। ভদ্রলোক দেখলাম ভিতরের দিকে এক টুকরো কাগজ এগিয়ে দিলেন, তারপর বললেন, "হ্যাঁ এক্ষুণি। চট্ করে একটা গাড়ী ডেকে নাও।"

চাপা গলায় ভিতর থেকে কে যেন বলল, "বেশ, তাই হবে।"

ভদ্রলোক আর দাঁড়ালেন না, আবার পথ হাঁটতে শুরু করলেন।

আমরাও সেই অন্ধকারে পুনশ্চ তাঁর পিছু নিলাম, বলাই বাহুল্য। একটার পর একটা গলি আমরা পার হয়ে যাচ্ছি, গলিতে গলিতে একটা দুর্ভেদ্যর গোলক-ধাঁধা। আর সে-কী শীত, সে-কী কুয়াশা। মাত্র পাঁচটা বাজে, এরই মধ্যে যেন লণ্ডনের এই নোংরা পল্লীতে মধ্যরাত্রির নিস্তব্ধতা নেমে এসেছে।

আমরা হাঁটতেই লাগলাম।

কতক্ষণ আর হাঁটা যায়। সারা মন বিরক্তিতে ভরে উঠল। বেসিলকে বললাম, "বাপু হে, ভদ্রলোক তো বড়োই চিন্তায় ফেললেন। কতক্ষণ আর এঁর পিছু পিছু হাঁটতে হবে আমাদের? কোথায় চলেছেন ইনি?"

বেসিল বলল, "সে কি ছাই আমিই জানি! তবে মালুম হচ্ছে, আর কিছুক্ষণ হাঁটলে আমরা বার্কলী স্কোয়্যারে গিয়ে পড়বো।"

চলতে চলতেই সেই গাঢ় কুয়াশার মধ্যেও আমি জায়গাটাকে চিনবার চেষ্টা করলাম। মিনিট দশেক কিছুই ঠাহর হলো না। পরে বুঝলাম, বেসিল ঠিকই বলেছে। লণ্ডনের সেই নিরানন্দ ফ্যাশনপল্লীর দিকেই আমরা চলেছি। দরিদ্রপল্লীতেও অবশ্য আনন্দ নেই, তবে ফ্যাশনপল্লী যেন আরও নিষ্প্রাণ। আমার তো অন্তত তাই মনে হয়। আশাকরি আর-পাঁচজনেও একথা স্বীকার করবেন।

বার্ক্‌লী স্কোয়্যারে গিয়ে পৌঁছুলাম আমরা। বেসিল গ্র্যান্ট বলল, "এ-তো বড়ো অস্বাভাবিক ব্যাপার!"

"কী আবার অস্বাভাবিক বেসিল? তোমার তো ধারণা এইটেই স্বাভাবিক!"

বেসিল বলল, "লোকটা প্রথমে নোংরা গলিতে ঢুকেছিল, তাতে আমি অবাক হইনি। পরে সে ভদ্রপাড়া বার্ক্‌লী স্কোয়্যারে এল, তাতেও আমি অবাক হইনি। তবে, যাঁর বাড়িতে সে এখন যাচ্ছে তিনি অতিশয় সজ্জন ব্যক্তি। সেইটেই আমার বিচিত্র লাগছে।"

"কে সজ্জন ব্যক্তি?" আমি জিজ্ঞেস করলাম।

উত্তরে সে আবার তার হেঁয়ালী সুরু করল, "সময়ে সবই বদলায়। আমি এককালে জজ-এর চাকরী করেছি, এখন আর করি না। কিন্তু তাই বলে কেউ যদি বলে যে, সে-দিনের কথা আমি সবই বিস্মৃত হয়েছি তো সেইটেই কি ঠিক কথা হবে? হবে না। সবই আমার মনে আছে, অনেক দিন আগে-পড়া একখানা উপন্যাসের মতই সে-জীবন এখনো আমার মনে পড়ে যায়। অনেক দিনই বা কোথায়। মাত্তর পনের বছর। লর্ড রোজবেরি আজ এই বার্ক্‌লী স্কোয়্যারকে যতখানি চেনেন, পনের বছর আগে আমিও এ পাড়াকে তার থেকে কিছু কম চিনতাম না। যে-বাড়িতে গিয়ে পাজিটা উঠেছে সে বাড়িও আমি চিনি। ও বাড়ি ব্যুমন্ট-এর।"

বিরক্ত হয়ে আমি শুধোলাম, "ব্যুমন্ট আবার কে?"

"অতিশয় সজ্জন ব্যক্তি। কেন, ফল্লউডের লর্ড ব্যুমন্ট-এর নাম তুমি শোননি? খাঁটি ভদ্রলোক, অতিশয় অমায়িক ব্যবহার। সোস্তালিস্ট, অ্যানার্কিস্ট ইত্যাদি যতোরকমের সমাজসেবী আছে তাদের কারুর থেকেই লর্ড ব্যুমন্ট কিছু কম যান না। একজন বিশ্বপ্রেমিক দার্শনিক। তবে হ্যাঁ, অস্বীকার করে লাভ নেই, একটু খ্যাপাটে। অতিরিক্ত প্রগতিবাদী হওয়ারই পরিণাম আর কি। কী যে একটা উপসর্গ হয়েছে, যা-কিছুই উদ্ভট—তাকেই তিনি প্রগতির চিহ্ন বলে ধরে নেবেন। তুমি যদি গিয়ে বলো, মানুষ মরলে আর তাকে কবর দিয়ে লাভ কি, তার চেয়ে মরা-মানুষদের সব খেয়ে ফেলাই ভালো, এতে করে কবর

সেওলায় পালা বেঁচে যাবে—তো লর্ড ব্যুমণ্ট সে কথা খুশীমনেই মেনে নেবেন। আর যদি বোঝাতে পারো, মরা-মানুষ খেলে স্বাস্থ্য ভাল হয় তবে তো কথাই নেই, লর্ড ব্যুমণ্ট তোমাকে মাথায় তুলে নাচবেন। এগিয়ে চলাটাই তাঁর কাছে সব চাইতে বড় কথা; তা তুমি স্বর্গের দিকে এগোচ্ছ, না নরকের দিকে—তা নিয়ে তিনি মাথা ঘামাতে রাজী নন। ফলে যা হবার তা-ই হয়েছে। প্রগতিবাদীদের ভিড় জমেছে তাঁর বাড়িতে। কতো রকমের যে উদ্ভট সব মানুষ, তার আর ইয়ত্তা নেই। কারুর বা বাবরি চুল; লর্ড ব্যুমণ্টকে সে বোঝাচ্ছে, বাবরি না হলে রোমান্স জমে না। কারুর বা ন্যাড়া মাথা; সেও বোঝাচ্ছে, ন্যাড়া হলে স্বাস্থ্য ভাল থাকে। কেউ বা পায়ে হাঁটে; তার যুক্তি—এতে করে হাত দুটোকে বেশ ইচ্ছেমতন কাজে লাগানো যায়। কেউবা শূন্যে পা তুলে দিয়ে হাতের ওপর ভর দিয়ে হাঁটে; সেও বোঝাচ্ছে, এতে করে পা দুটো একটু বিশ্রাম পাবে। এরা অবশ্য মূর্খ; মূর্খতায় লর্ড বুমণ্ট-এর চেয়ে কেউই এরা কম যায় না। তা যাক; মূর্খ হলেও এরা সৎ লোক, লর্ড বুমণ্ট-এর মতোই সৎ। অথচ ওই যে লোকটা ওখানে ঢুকল, ও হচ্ছে অত্যন্তই অসৎ; এই কারণেই আমি একটু অবাক হচ্ছি।"

রাগে আমার গা জ্বলে যাচ্ছিল। ফুটপাথে পা ঠুকে জোর-গলায় আমি বললাম, "ব্যাপারটা আমি এতক্ষণে বুঝতে পেরেছি। আসলে, লর্ড বুমণ্ট-এর নয়, তোমারই মাথা খারাপ হয়ে গিয়েছে। পথে একজন নতুন লোক তোমার চোখে পড়েছে, আগে কখনো তাঁকে তুমি দেখোইনি। তা সত্ত্বেও তাঁর চেহারা নিয়ে তুমি গবেষণা শুরু করে দিলে। তারপর, যেহেতু তিনি একজন সজ্জন ব্যক্তির বাড়িতে ঢুকেছেন, অমনিই তুমি ধরে নিলে যে লোকটি নিশ্চয়ই চোরছ্যাচোর গোছের। এ যে তোমার অত্যন্তই অন্যায় ধারণা সে-কথা স্বীকার করে নাও; তারপর লক্ষীছেলের মতো আমার সঙ্গে বাড়ি ফিরে চলো। এখনো অবশ্য সন্ধ্যা কাটে নি, এটা চা-খাওয়ারই সময়। কিন্তু আমাদেরও যে এখান থেকে বেশ খানিকটা দূরে যেতে হবে সেটাও মনে রেখো। আরও যদি দেরি করি তো রাত্তিরের খাওয়াটাও জুটবে না।"

বেসিলের চোখের দিকে তাকালাম; দেখি, গোধূলির ম্লানালোকেও চোখ দুটি তার জ্বলজ্বল করে জ্বলছে।

"ভেবেছিলাম—" বেসিল বলল, "অহংকারকে আমি জয় করতে পেরেছি। সেটা আমার ভুল ধারণা; এখনো আমার অহংকার কাটে নি।"

"কী তুমি করতে চাও?" আমি একেবারে চেঁচিয়ে উঠলাম।

বেসিলও তার কণ্ঠস্বরকে সপ্তমে চড়িয়ে বলল, "কী আর চাই, বাচ্চা মেয়েরা তাদের নতুন ফ্রক পরবার পর যা চায় আমিও ঠিক তা-ই চাই; বাচ্চা ছেলেরা তাদের স্কুলের সদার-পড়ুয়ার সঙ্গে ম্যাচ দেখতে গিয়ে যা চায় আমিও ঠিক তাই-ই চাই। আমি প্রমাণ করতে চাই যে আমি অতিশয় সজ্জন লোক, কারুর সম্পর্কেই আমার মনে কোনও অন্যায় ধারণা নেই। তোমার মাথায় একটা টুপি রয়েছে একথাও যতখানি সত্যি, ঐ লোকটা যে একটা পাজী বদমাস সে কথাও ঠিক ততখানিই সত্যি। তুমি বলছ, লোকটা যে পাজি এমন কোনও প্রমাণ দেওয়া যাবে না। আমি বলছি, প্রমাণ দেওয়া যাবে। চলো, লর্ড ব্র্যামণ্ট-এর বাড়িতেই যাওয়া যাক। আগেই বলেছি, লর্ড ব্র্যামণ্ট একজন মহদাশয় ব্যক্তি, আলাপ করলে খারাপ লাগবে না।"

"সে কী করে যাওয়া যায়?" সবেমাত্র আমি আমার আপত্তি জানাতে শুরু করেছিলাম, বেসিল আমাকে থামিয়ে দিয়ে বলল, "খুব যাওয়া যায়। আমরা যে কেতামাফিক সাজগোজ করে বেরোইনি তার জন্যে আমি ক্ষমা চেয়ে নেব।" বলেই সে দ্রুত পদক্ষেপে সেই কুয়াশাচ্ছন্ন পার্কটিকে অতিক্রম করল, লর্ড ব্র্যামণ্ট-এর প্রাসাদোপম অট্টালিকার কালো-পাথরে-বাঁধানো সিঁড়িতে গিয়ে দাঁড়াল, ঘণ্টা বাজাল সাক্ষাৎকারের জন্যে।

ভারগম্ভীর একটি ভৃত্য এসে দরজা খুলে দিল, পরণে সাদা-কালো উর্দি। মুখে খানিকটা বিস্ময় ফুটে উঠেছিল বুঝি, ভিজিটিং কার্ডে বেসিল গ্র্যান্টের নাম দেখতেই মুহূর্তে তার বিস্ময় এসে সম্ভ্রমে পরিণত হলো। চটপট আমাদের সে বাড়ির ভিতরে নিয়ে চলল, বাড়ির কর্তাও খবর পেয়ে হন্তদন্ত হয়ে ছুটে এলেন। প্রৌঢ় ভদ্রলোক, চুল সাদা, মুখ উত্তেজনায় লাল। চেহারা দেখে অনুমান করে নিলাম, ইনিই লর্ড ব্র্যামণ্ট।

বেসিলের সঙ্গে করমর্দন করতে করতে আনন্দের আবেগে তিনি অস্থির হয়ে উঠলেন, "আরে বেসিল, তুমি? তুমি! কদ্দিন পরে তোমাকে দেখলাম! ওঃ ক'বচ্ছর বাদে। কোথায় গিয়েছিলে? কোথায়? খুব দেশ ঘুরছিলে বুঝি?"

স্মিতমুখে বেসিল বলল, "ফিলিপ, তুমি তো জানো বহুদিন আমি জজ-এর চাকরী ছেড়ে দিয়েছি। হৈ চৈ আর ভাল লাগে না, এখন আমার অবসর। তা আমি অসময়ে এসে পড়িনি তো?"

লর্ড ব্যামণ্ট বললেন, "অসময়! সব চাইতে সুসময়ে তুমি এসেছ। আজ এখানে কে এসেছেন জানো?"

শান্ত গলায় বেসিল বলল, "না।" বেসিলের কথা শেষ না হতেই ভিতরের দিক থেকে একটা উচ্চকিত হাস্যরোল আমাদের কানে এসে পৌছুল।

লর্ড ব্যামণ্ট সশ্রদ্ধভাবে বললেন, "বেসিল, আজ এখানে উইমপোল এসেছে।"

"উইমপোল আবার কে?"

লর্ড ব্যামণ্ট বিস্ময়ে চেঁচিয়ে উঠলেন, "সেকি! উইমপোলের নাম শোননি? বেসিল, আর আমার সন্দেহ নেই, নিশ্চয়ই তুমি দেশান্তরী হয়ে গিয়েছিলে। উইমপোলকেও তুমি চেন না? বলি, শেক্‌স্‌পীয়রকে চেনোত?"

আমতা-আমতা করে বেসিল বলল, "তা, হ্যা, শেক্‌স্‌পীয়রকে চিনি বই কি। এইটুকু জানি যে, তিনি বেকন নন। মেরী কুইন অব স্কট্‌স্‌-এরই আরেক নাম বোধ হয় শেক্‌স্‌পীয়র। না কি, ঠিক বললাম তো? তা ভাই, সত্যি বলতে কি, উইমপোলকে আমি সত্যিই চিনি না। কে যে—" কথার শেষটা আর আমরা শুনতে পেলাম না, বাড়ির ভিতর থেকে আবার একটা প্রচণ্ড হাস্যরোল ছুটে এসে তার কণ্ঠস্বরকে ডুবিয়ে দিল।

বিগলিত কণ্ঠে লর্ড ব্যামণ্ট বললেন, "উইমপোল একজন বিরাট কথা-শিল্পী। কথাবার্তা জিনিসটার তিনি একেবারে মোড় ঘুরিয়ে দিয়েছেন। কথা-বলা একটা আর্ট, সে তুমি জানো। উইমপোল এই আর্টকে একটা মহৎ আর্টে পরিণত করেছেন। শিল্পের ক্ষেত্রে মাইকেল এঞ্জেলো যা, কথোপকথনের ব্যাপারে

উইমপোলও ঠিক তাই। তর্কোখানিই বড়। ব্যঙ্গবিদ্রূপে প্রতিপক্ষকে তিনি নিমেষে ধরাশায়ী করতে পারেন। উইমপোল যা বলবেন, তার ওপর আর কোনও পাল্টা জবাব নেই। তা একেবারে মোক্ষম, তা একেবারে—"

নেপথ্য থেকে আবার সেই উন্মত্ত হাস্যরোল ভেসে এল, এবং—প্রায় সঙ্গে সঙ্গেই—বিস্তুলকলেবর এক বৃদ্ধ ভদ্রলোক ক্রুদ্ধ ভঙ্গীতে ভিতর থেকে বাইরে বেরিয়ে এলেন।

"আচ্ছা, এবার তাহলে—" কী যেন বলতে যাচ্ছিলেন লর্ড ব্র্যামণ্ট, তাঁর কথা আর শেষ হলো না, বৃদ্ধ একেবারে ক্রোধে ফেটে পড়লেন :

"শুনে রাখো ব্র্যামণ্ট, আর আমি এই বাঁদরামো বরদাস্ত করতে পারব না। দু'ইকোড় এক সাহিত্যিক এসে যা-খুশি আমাকে বলবে, আর আমি তা চোখকান বুজে শুনে যাবো? যা-খুশি ইয়ারকি করবে আমাকে নিয়ে, আর আমি তাই সহ্য করব? কক্ষণো না। কিছুতেই—"

"আহা হা, অতো চটছ কেন"—লর্ড ব্র্যামণ্ট বললেন, "এসো, এঁদের সঙ্গে তোমার আলাপ করিয়ে দি। ইনি হলেন মিঃ জাস্টিস্ বেসিল গ্র্যান্ট, আপাতত আর জাস্টিস্ নন, শুধুই মিঃ গ্র্যান্ট। আর বেসিল, স্যার ওয়াল্টার শল্‌মণ্ডেলির নাম তুমি শুনেছ নিশ্চয়ই?"

"নিশ্চয়ই, নিশ্চয়ই।" বলে মাথা নোয়াল বেসিল, তারপর ঈষৎ কৌতূহলের সঙ্গে স্যার ওয়াল্টারকে পর্যবেক্ষণ করতে লাগল। স্যার ওয়াল্টার তখন অত্যন্তই ক্রুদ্ধ, তা সত্ত্বেও সে-ক্রোধ তাঁর চেহারার আভিজাত্যকে গোপন করতে পারেনি। সুদর্শন দীর্ঘাকৃতি পুরুষ, চুল ধপধপে সাদা, দীর্ঘ নাসিকা, মাংসল চিবুকে দু'থাক ভাঁজ পড়েছে। সবকিছু মিলিয়ে বেশ একটা মহামহিম ভঙ্গী। ক্রোধান্ধ হয়েও তিনি আত্মমর্যাদা বজায় রেখেছেন।

"ব্র্যামণ্ট—" রুদ্ধকণ্ঠে স্যার ওয়াল্টার শল্‌মণ্ডেলি বললেন, "এঁদের প্রতি ঠিকমতো সৌজন্য দেখাবার মতো মানসিক অবস্থা এখন আমার নয়, তার জন্যে আমি অত্যন্তই লজ্জিত। শেষকালে তোমার বাড়িতে এসে আমার অসৌজন্য প্রকাশ পেল, এ-লজ্জা আমার জীবনেও যাবে না। না না—তোমার কোনও দোষ নেই, ওই ল্যাংড়া সাহিত্যিকের কসুরিতেই—"

স্যার ওয়াল্টারের বক্তব্য শেষ না হতেই ভিতরের ঘর থেকে একজন সৌম্যদর্শন যুবক বেরিয়ে এলেন। লালচে গোঁফ, মুখ গম্ভীর। দেখে মনে হলো, ভিতরে যে হাস্যপরিহাস চলছে ইনিও তাতে খুব সন্তুষ্ট নন।

বেসিলের দিকে তাকিয়ে লর্ড ব্যুমণ্ট বললেন, "এসো, এঁর সঙ্গেও তোমাকে আলাপ করিয়ে দি। ইনি হচ্ছেন মিঃ ড্রামণ্ড, আমার সেক্রেটারী। ড্রামণ্ডকে তুমি আগেও দেখেছ বেসিল, ওর বয়েস তখন খুবই অল্প। মনে নেই তোমার?"

"খুব মনে আছে।" বেসিল বলল। মিঃ ড্রামণ্ড বেশ সসম্ভ্রম আনন্দে বেসিলের সঙ্গে করমর্দন করলেন, তবে তাঁর মুখের সেই থমথমে ভাবটা কাটল না। স্যার ওয়াল্টার শল্‌মণ্ডেলির দিকে ফিরে দাঁড়িয়ে তিনি বললেন, "স্যার ওয়াল্টার, এখনই আপনি চলে যাবেন না যেন। লেডী ব্যুমণ্ট আপনাকে আর-কিছুক্ষণ থেকে যেতে অনুরোধ করেছেন।"

স্যার ওয়াল্টার তখনও রাগে ফুঁসছেন। হয়তো চলেই যেতেন তিনি; লেডী ব্যুমণ্টের আহ্বানে, স্পষ্টই বোঝা গেল, একটু দোটানায় পড়ে গেলেন। ভদ্রতারই জয় হ'ল শেষ পর্যন্ত, আমতা আমতা করে তিনি বললেন, "তা লেডী ব্যুমণ্ট যখন অনুরোধ জানিয়েছেন—," এবং বলতে বলতে মিঃ ড্রামণ্ডের পিছন পিছন তিনি ভিতরের ঘরেই ফিরে গেলেন। আধমিনিটও কাটেনি তারপর, নেপথ্য থেকে আবার সেই উচ্চকিত হাস্যরোল ভেসে এল। বোঝা গেল, বিদ্রূপবাণে আবারো স্যার ওয়াল্টার ধরাশায়ী হয়েছেন। লর্ড ব্যুমণ্ট বললেন, "বেচারা শল্‌মণ্ডেলি! ওরই বা কী দোষ! এখনো ওর মনটা ঠিক আধুনিক হয়ে উঠতে পারেনি।"

"আধুনিক মন বলতে তুমি কি বোঝো?" গ্র্যাণ্ট জিজ্ঞেস করল।

"আধুনিক মন? এর আবার বোঝাবুঝির কি আছে? অর্থাৎ, যে-মনে এসে প্রগতির হাওয়া লেগেছে; বাস্তব জীবনকে যে মন মুখোমুখী দাঁড়িয়ে চিনে নিতে পারে।" ভেতর থেকে আবার সেই প্রচণ্ড হাস্যরোল ভেসে এল।

বেসিল বলল: "এ-প্রশ্ন তোমাকে জিজ্ঞেস করছি শুধুমাত্র এই কারণেই যে, তোমার শেষ যে-দুটি বন্ধুকে আমি দেখেছিলাম—এখনো তাদের কথা আমার

বেশ ভালভাবেই মনে আছে। তাঁদের মধ্যে প্রথমজন বলতেন, মাছ খাওয়াটা উচিত নয়; দ্বিতীয়জন বলতেন, নরখাদক হওয়া উচিত। না-কি আমি ঠিক বলছি তো?"

আমাদের দু'জনকে ভিতরের দিকে নিয়ে যেতে যেতে লর্ড ব্যামন্ট বললেন, "বেসিল, কী যে তোমার বক্তব্য সেইটেই আমি ঠিক বুঝে উঠতে পারি না। কখনো তোমাকে পরম উদারনৈতিক বলে মনে হয়, কখনো চরম রক্ষণশীল। বেসিল, তুমি কি প্রগতিবাদী?"

খুশীগলায় বেসিল বলল, "না।"

ভিতরের দিককার একটি ড্রয়িংরুমে গিয়ে আমরা ঢুকলাম। বেশ একটা মজলিশ বসে গেছে সেখানে; তার মধ্যমণি সেই ছিমছাম ভদ্রলোক, সারাটা বিকেল নোংরা গলিঘুঁজির মধ্যে ছায়ার মতো আমরা যাকে অনুসরণ করে এসেছি। বুঝলাম, ইনিই মিঃ উইমপোল। সকলেই মুগ্ধ হয়ে একদৃষ্টে তাঁর দিকে তাকিয়ে বসেছিলেন, আমরা যেতে তাঁরা আমাদের দিকে ফিরে চাইলেন। তবে দুজনের চোখ কিন্তু তাঁর দিকেই নিবদ্ধ হয়ে রইল। একজন হলেন মুরিয়েল ব্যামন্ট, লর্ড ব্যামন্টের কন্যা। বড় বড় নীলাভ দুটি চক্ষু মেলে লতৃষ্ণ নয়নে মুরিয়েল তাঁর দিকে তাকিয়ে রয়েছেন; বাক্‌চাতুর্যের প্রতি অভিজাতবংশীয়মাত্রেরই মনে যে অধীর তৃষ্ণা বর্তমান মুরিয়েলও তার থেকে অব্যাহতি পাননি। আর, অন্যজন হলেন স্যার ওয়াল্টার শল্‌মণ্ডেলি, তিনিও মিঃ উইমপোলের দিকে তাকিয়ে আছেন। তবে স্যার ওয়াল্টারের দৃষ্টি একটু অন্যরকম; অস্থির, ক্ষুব্ধ, ক্রুদ্ধ। দেখে মনে হলো, পারলে তিনি উইমপোলকে ছিঁড়ে ফেলেন।

মিঃ উইমপোলকে আর একবার ভাল করে দেখলাম। একখানা ইজিচেয়ারে বেশ ঝাঁকিয়ে বসে আছেন ভদ্রলোক। ঢেউতোলা বাহারে চুল, মসৃণ চেহারা এতই মসৃণ যে, সাপের সঙ্গে একটা সাদৃশ্য মনে আসে। ইনিই যে সেই ভদ্রলোক, আর তাতে সন্দেহ নেই। এঁকেই আমরা উত্তর-লণ্ডন থেকে অনুসরণ করে আসছি। আমার তার দিকে তাকালাম। বিজয়গর্বে দুচোখ তাঁর জ্বলজ্বল করছে।

মুরিয়েল ব্র্যাক্ট বললেন, "একটা জিনিস আমি কিছুতেই বুঝে উঠতে পারছি না মিঃ উইমপোল। এই যে আপনি এমন চমৎকার কথা বললেন, কী করে এটা সম্ভব হলো? আর কী অদ্ভুত আপনার বিদ্রূপ, কী রসালো! ভাবতেই তো আমার হাসতে হাসতে দম আটকে আসে।"

ক্রুদ্ধকণ্ঠে স্যার ওয়াল্টার বললেন, "মিস্ ব্র্যাক্ট্ ঠিক কথাই বলেছেন। অতিশয় হাস্যকর আপনার কথাবার্তা; এই অর্থে হাস্যকর যে তা অত্যন্তই নিকৃষ্ট শ্রেণীর রসিকতা, অত্যন্তই যাচ্ছেতাই। ভাবতে তো আমার মেজাজ রাখাই কঠিন হয়ে পড়ে।"

কতোই যেন সন্ত্রস্ত হয়ে উঠেছেন এমনই একটা ভাব দেখিয়ে বিদ্রূপাত্মক গলায় মিঃ উইমপোল বলে উঠলেন, "তাই নাকি? মেজাজ রাখাই কঠিন হয়ে পড়ে? তবে তো বড়োই মুশকিল হলো দেখছি। অমন একটা দামী মেজাজ, ওটাকে তো নষ্ট হতে দেওয়া যায় না। এক কাজ করুন বরং, মেজাজটাকে এবার যাদুঘরে গিয়ে জমা দিয়ে আসুন।"

বলতে-না-বলতেই উচ্চকণ্ঠে সকলে হেসে উঠলেন। আগে থাকতেই যেন সকলে ধরে নিয়েছিলেন যে, একটা কিছু মোক্ষম রসিকতা করা হবে। অপমানে লাল হয়ে গেলেন স্যার ওয়াল্টার, স্থানকালপাত্র বিস্মৃত হয়ে চেঁচিয়ে উঠ্‌লেন, "চুপ করুন, চুপ করুন বলছি। কার সাথে আপনি ইয়ারকি দিচ্ছেন জানেন? চেনেন আমাকে?"

"চিনি বইকি, নিশ্চয়ই চিনি—" মিঃ উইমপোল বললেন, "লোক না চিনে কি আর ইয়ারকি দিতে যাই?" আবার হাস্যরোল।

ঘরের একোণ থেকে ওকোণে চলে গেল বেসিল গ্র্যান্ট, লর্ড ব্র্যাক্ট-এর সেই সেক্রেটারীটির পাশে গিয়ে দাঁড়াল। তারপর তাঁর কাঁধে হাত রাখল। ভদ্রলোক তখন দেয়ালে ভর দিয়ে দাঁড়িয়ে দাঁড়িয়ে সব দেখছিলেন, মুখ থমথমে। মুরিয়েল অধীর আগ্রহে মিঃ উইমপোলের দিকে তাকিয়ে আছেন। সে দৃশ্য দেখে মিঃ ড্রামণ্ডের মুখ যেন আরও থমথমে হয়ে উঠেছে বলে' মনে হলো।

গ্র্যান্ট বলল, "স্ল্যাময়ও, তোমার সঙ্গে একটা কথা আছে। জরুরী কথা, একটু বাইরে যেতে হবে। লেডী ব্র্যাণ্ট কিছু মনে করবেন না।"

আমিও তাদের সঙ্গে সঙ্গে বাইরে গেলাম। বেসিলেরই অনুরোধে, বলাই বাহুল্য।

সমস্ত ব্যাপারটাই আমার কাছে একটা প্রচণ্ড প্রহেলিকার মতো ঠেকছিল। কী-যে বেসিল বলবে স্ল্যামগুকে, আর তার জন্যে বাইরে আসবারই বা দরকার কী, কিছুই আমি বুঝে উঠতে পারলাম না। হল্-এরই সংলগ্ন একটা ছোট্টমতন ঘরে গিয়ে দাঁড়ালাম আমরা; আমি, বেসিল আর মিঃ স্ল্যামণ্ড।

"স্ল্যামণ্ড,—" তীক্ষ্ণস্বরে বেসিল বলল, "আজকের এই আসরে যাঁরা এসেছেন তাঁদের মধ্যে একদল হলেন ভালমানুষ, আরেক দল বুদ্ধিমান। মুশকিল হয়েছে এই যে, ভালমানুষরা সব উন্মাদ, আর বুদ্ধিমানরা অসৎ। এক শুধু তোমাকেই দেখছি একাধারে সৎ এবং বুদ্ধিমান। এখন এই উইমপোল লোকটা সম্পর্কে তোমার ধারণা কী বলো।"

মিঃ স্ল্যামণ্ডের চুলের রঙ ঈষৎ রক্তিম, মুখের রঙ ফ্যাকাসে। বেসিলের কথা শুনে তাঁর সেই ফ্যাকাসে মুখও রক্তিম হয়ে উঠল। তিনি বললেন, "মিঃ উইমপোল সম্পর্কে কোনও মতামত দেওয়াটা আমার উচিত নয়।"

বেসিল শুধোল, "কেন নয়?"

স্ল্যামণ্ড কিছুক্ষণ চুপ করে রইলেন, তারপর বললেন, "উইমপোলকে আমি ঘৃণা করি।"

কেন যে ঘৃণা করেন তা আর আমাদের জিজ্ঞেস করবার দরকার হলো না। যে দৃষ্টিতে তিনি মিস ব্র্যাণ্ট এবং মিঃ উইপোলের দিকে তাকাচ্ছিলেন তাতেই ব্যাপারটা পরিষ্কার হয়ে গিয়েছিল। শান্তস্বরে বেসিল বলল, "তাতো বুঝলাম। তবে, তবে, প্রথম থেকেই তো আর ঘৃণা করতে শুরু করোনি বাপু। আগে তোমার এ লোকটিকে কেমন লাগত?"

"দেখুন, আপনারা আমাকে বড্ডোই মুশকিলে ফেললেন," মিঃ স্ল্যামণ্ড জবাব দিলেন; তাঁর কণ্ঠস্বর শুনেই বুঝলাম যে লোকটি অত্যন্তই সৎ; বললেন, "এখন

যদি কোনও মতামত দি তো সেটা বোধ হয় ঠিক হবে না। প্রথম প্রথম লোকটিকে আমার বেশ ভালই লেগেছিল, একথা বলতে পারলেই আমি খুশী হতাম। কিন্তু সেটাও সত্যভাষণ হবে না। ব্যক্তিগত কারণে ইদানীং মিঃ উইপোলকে আমি ঘৃণা করতে শুরু করেছি, তবে প্রথম থেকেই লোকটিকে আমার ভাল লাগেনি। আগে অবশ্য এতটা বাচালতা করতেন না, তবে বড্ডো বেশী উপদেশ আওড়াতেন। তারপর স্যার ওয়াল্টার শল্মগুলি একদিন এ বাড়িতে পদার্পণ করলেন। ব্যস্, সঙ্গে সঙ্গেই চেহারা পালটে গেল মিঃ উইমপোলের। বুড়ো ভদ্রলোকটিকে তিনি যাচ্ছেতাইভাবে ব্যঙ্গ-বিদ্রূপ করতে শুরু করলেন। একেই নাকি বলে বাকপটুত্ব। তখন থেকেই লোকটিকে আমার আরো খারাপ লাগছে। স্যার ওয়াল্টার একে বৃদ্ধ, তায় অত্যন্ত ভালমানুষ। তাঁর সঙ্গে দুর্ব্যবহার করাটা কি ঠিক? আর সে কী জঘন্য দুর্ব্যবহার! ব্যঙ্গবিদ্রূপে মিঃ উইমপোল এই বৃদ্ধ ভদ্রলোকটিকে যেন নাজেহাল করে ছাড়চেন। এই জন্যেই আমি চটে গেছি। একথা অবশ্য ঠিক যে, উইমপোলকে যে আমি ঘৃণা করি তার কারণ আর-একজন তাঁকে শ্রদ্ধা করে। তবে সেইটেই কিছু একমাত্র কারণ নয়। স্যার ওয়াল্টার মিঃ উইমপোলকে ঘৃণা করেন,—সে-কারণেও উইমপোল ঘৃণ্য।"

মিঃ ড্রামণ্ডের জন্যে আমি করুণাবোধ করলাম। সেই সঙ্গে একটু শ্রদ্ধাও জন্মাল। করুণা এই কারণে যে, মিস্ ব্র্যাম্‌স্টের জন্যে বেচারা একেবারে পাগল হয়ে উঠেছে। শ্রদ্ধার কারণ, উইমপোল সম্পর্কে তাঁর বর্ণনাটি নিখুঁত, সেই সঙ্গে তথ্যপূর্ণ। একটু যেন দুঃখও হলো। আহা বেচারা, উইমপোলের ওপরে একেবারে ক্ষেপে গেছে! কেন যে ক্ষেপেছে—তার কারণ দেখাতে গিয়ে একান্ত ব্যক্তিগত ব্যাপারটাকেও কিনা গোপন রাখতে পারল না!

এবম্প্রকার চিন্তা করছি, বেসিল হঠাৎ চাপা-গলায় আমাকে এক অদ্ভুত অনুরোধ জানাল:

"ঈশ্বরের দোহাই, আর এক মুহূর্তও দেরী করো না। চলো, রাস্তায় বেরিয়ে পড়ি।"

বেসিল গ্র্যান্টের প্রতি বরাবরই আমি এক বিচিত্র আকর্ষণ বোধ করেছি। কেন, জানি না। এক্ষেত্রেও তার ব্যতিক্রম হলো না। কয়েক মিনিটের মধ্যেই আমরা রাস্তায় বেরিয়ে পড়লাম।

রাস্তায় নেমে সে বলল, "বড়োই অদ্ভুত ব্যাপার সন্দেহ নেই, তবে সেই সঙ্গে একটু সরসও বটে।"

"কোন ব্যাপারটা?" আমি জিজ্ঞেস করলাম।

"কোন ব্যাপারটা আবার, এই ব্যাপারটাই। এখন যা বলছি শোন। লর্ড ব্র্যামন্ট-এর বাড়িতে আজ রাত্রে একটা বিরাট ডিনার পার্টির আয়োজন করা হয়েছে, আমাদের দুজনকেও তাতে যোগ দিতে হবে। লর্ড এবং লেডী, দুজনেই সনির্বন্ধ অনুরোধ জানিয়েছেন। মিঃ উইমপোলও ডিনার-পার্টিতে উপস্থিত থাকবেন এবং সেখানে যে তিনি ব্যঙ্গ-বিদ্রূপের ফোয়ারা ছোটাবেন তাতে আর সন্দেহ নেই। যা হোক, এটা কিছু অস্বাভাবিক ব্যাপার নয়। অস্বাভাবিক ব্যাপারটা হলো এই যে, ডিনার-পার্টিতে আমরা উপস্থিত থাকব না।"

আমি বললাম, "বেসিল, ঘড়ির দিকে চেয়ে ছাখো। ছ'টা বেজে গেছে। এখন আমাদের বাড়ি ফিরতে হবে, ডিনার-পার্টিতে আসতে হলে পোশাক বদলাতে হবে তার জন্যে। এত অল্প সময়ে তা সম্ভব নয়। সুতরাং নেমন্তন্ন রাখাও অসম্ভব। এর মধ্যে আবার অস্বাভাবিক কি আছে?"

গ্র্যান্ট বলল, "কিছুই নেই? বেশ, উত্তম কথা। তবে, নেমন্তন্নে আসার বদলে অন্য একটা কাজ করব আমরা; তাতে নিশ্চয়ই তুমি অবাক হয়ে যাবে।"

বোকার মতো আমি বেসিলের দিকে তাকিয়ে রইলাম। আমতা-আমতা করে বললাম, "অন্য কাজ? কী অন্য কাজ?"

"কাজটা হলো এই যে, এই শীতের সন্ধ্যায় লর্ড ব্র্যামন্ট-এর অট্টালিকার বাইরে আমরা ঘণ্টা দুয়েক স্রেফ চুপচাপ করে দাঁড়িয়ে থাকব। আগেই তোমাকে বলেছি, আমি একটু অহঙ্কারী। তুমি আমার অহঙ্কারে ঘা দিয়েছ। তোমাকে আমি দেখাতে চাই যে, আমার কথাই ঠিক। আপাতত এই চুরুটটি খাও;

যতক্ষণ না স্যার ওয়াণ্টার শল্‌মণ্ডেলি এবং মিঃ উইমপোল বাইরে বেরিয়ে আসছেন ততক্ষণ আমাদের ঠায় দাঁড়িয়ে থাকতে হবে।"

আমি বললাম, "তথাস্তু। একটা কথা, দুজনের মধ্যে কে আগে বেরোবেন জানো ?"

বেসিল বলল, "না। হয়তো স্যার ওয়াণ্টারই চটেমটে বেরিয়ে আসবেন। উইমপোলও আগে বেরোতে পারে; প্রতিপক্ষের ওপর শেষ বিদ্রূপের তীক্ষ্ণ তীর ছুঁড়ে দিয়ে বিজয়গর্বে সে হয়তো রাস্তায় এসে নামবে। আর স্যার ওয়াণ্টার হয়তো বসে' বসে' তাকে শাপমণ্যি দেবেন। মোট কথা কে যে ঠিক আগে বেরোবে, কিছুই বলা যাচ্ছে না। তবে দুজনকেই তাড়াতাড়ি করে কেতে হবে। পোষাক পাল্টে আবার ডিনারে আসা চাই'তো—"

রাস্তা দিয়ে একটা ভাড়াটে গাড়ী যাচ্ছিল। বেসিলের কথা তখনও শেষ হয়নি, লর্ড ব্যামণ্ট-এর বিরাট অট্টালিকার বারান্দা থেকে কে যেন শিস দিয়ে সেই গাড়ীখানাকে ডাকল। আর তারপরেই এক অপ্রত্যাশিত দৃশ্য দেখলাম। মিঃ উইমপোল আর স্যার ওয়াণ্টার শল্‌মণ্ডেলি একই সঙ্গে রাস্তায় বেরিয়ে এলেন।

রাস্তায় নেমে তাঁরা একটু থমকে দাঁড়ালেন, পরস্পরের মুখের দিকে তাকালেন একবার। সে দৃষ্টিতে সন্দেহ, দ্বিধা, সংশয়। তবে দুজনেই তাঁরা ভদ্রলোক, তাই ভদ্রতাই শেষ পর্যন্ত জয়ী হলো। স্যার ওয়াণ্টার হাসলেন একটু, তারপর বললেন, "বড্ডোই কুয়াশা পড়েছে দেখছি; আসুন না, এক গাড়িতেই যাই—"

দুজনেই এক সাথে গিয়ে গাড়িতে উঠলেন, ঘর্ঘর আওয়াজ তুলে গাড়ি ছুটল। আর তারপরেই বেসিল আমাকে বলল, "দৌড়োও, এক মুহূর্তও আর সময় নষ্ট করো না, গাড়িখানার পেছন পেছন দৌড়োও।"

ছুটতে শুরু করলাম আমরা। অন্ধকার রাস্তা, গাড়ির পিছনে আমরা পাগলের মতো দৌড়চ্ছি। কেন যে দৌড়চ্ছি ঈশ্বর জানেন, তবে দৌড়চ্ছি যে এটা ঠিক। সৌভাগ্যবশত খুব বেশীক্ষণ আমাদের ছুটতে হলো না, খানিকটা

ঘুরে মোড়ের মাথায় গিয়ে থেমে দাঁড়াল গাড়িখানা। আরোহী দুজন গাড়ির থেকে নেমে এলেন। স্যার ওয়াল্টারই ভাড়া চুকিয়ে দিলেন দেখলাম। বকশিশের মাত্রাটা বোধ হয় একটু বেশীই হয়ে থাকবে, খুশী মনে তাই গাড়োয়ান তার গাড়ি হাঁকিয়ে চলে গেল। দুজনে তারপর কথাবার্তা বললেন খানিকক্ষণ, শত্রুতা সত্বেও বীর যোদ্ধারা যেভাবে পরস্পরের সঙ্গে কথাবার্তা বলেন। ক্ষমা অথবা দ্বন্দ্বযুদ্ধই এর একমাত্র পরিণতি; দশ গজ দূরের থেকে অন্তত তাই আমাদের মনে হলো। তারপর তাঁরা হাসিমুখে করমর্দন করে দুজনে দুপথে এগোলেন।

আবার লাফিয়ে উঠল বেসিল; শূন্যে হাত ছুঁড়ে বলল, "দৌড়োও, দৌড়োও, শীগ্‌গীর গিয়ে ওই হতচ্ছাড়াকে পাকড়াও।"

এক লাফে আমরা সেই মোড়ের মাথায় গিয়ে দাঁড়ালাম, তারপরেই স্যার ওয়াল্টার যে পথে এগিয়ে গিয়েছেন সেই পথ ধরে বেসিল ছুটে চলল।

"থামো বেসিল, থামো—" চিৎকার করেই আমি বললাম, "শীগ্‌গীর থামো। আমরা ভুল পথে এসেছি।"

বেসিল এ্যাণ্ট দৌড়েই চলল।

আবার আমি চেঁচিয়ে উঠলাম, "মূর্খ, করেছো কি? উইমপোল এ-পথে যায়নি, এ-পথে গিয়েছেন স্যার ওয়াল্টার। উইমপোল এতক্ষণে নির্বিঘ্নে সরে পড়ল। এতক্ষণে সে উল্টো দিকের পথ ধরে আধমাইল অন্তত এগিয়ে গিয়েছে। বেসিল, তুমি ভুলপথে এসেছ। তবুও তুমি থামছ না? বেসিল তুমি কি কালা হয়ে গিয়েছ? বেসিল, বেসিল—"

"কেন এতো চ্যাচাচ্ছ? ঠিক পথেই এসেছি আমরা—" দৌড়তে দৌড়তেই বেসিল জবাব দিল।

বললাম, "বেওকুফ, এই কি তোমার ঠিক পথ? চেয়ে ছাখো, কে তোমার সামনে। ওই কি উইমপোল? উনি হলেন স্যার ওয়াল্টার। বেসিল, তবুও শুনছ না? উদ্দেশ্যটা কি তোমার?"

"চেঁচিয়ো না; দৌড়োও, প্রাণপণ দৌড়োও।"

দৌড়তে দৌড়তে আমরা সেই বৃদ্ধ ভদ্রলোকের প্রায় কাছাকাছি এসে পড়লাম। রাস্তার আলোতে তাঁর শুভ্র গুম্ফ পর্যন্ত আমার দৃষ্টিগোচর হলো। আমি একেবারে ভ্যাবাচাকা খেয়ে গেলাম, কিছুই আমার বোধগম্য হলো না।

বেসিল বলল, "চার্লি, আর মাত্র কয়েকটা মিনিট। দয়া করে আমার বুদ্ধির ওপর একটু আস্থা স্থাপন করো। করবে?"

দৌড়তে দৌড়তে আমি বললাম, "নিশ্চয়ই করবো, নিশ্চয়ই।"

"তাহলে শীগ্‌গীর গিয়ে সামনের ওই লোকটিকে পাকড়াও। মাটির ওপর একেবারে পেড়ে ফেলা চাই। যে মুহূর্তে বলব 'পাকড়াও' সেই মুহূর্তেই গিয়ে ওর ওপর ঝাঁপিয়ে পড়বে। বুঝেছ? ব্যাস্, পাকড়াও।"

বাঘের মতো আমরা গিয়ে স্যার ওয়াল্টার শল্‌মণ্ডেলির ওপর ঝাঁপিয়ে পড়লাম, মাটির ওপরে শুইয়ে ফেললাম তাঁকে। ভদ্রলোক বেশ বীরত্ব সহকারেই আমাদের বাধা দেবার চেষ্টা করেছিলেন, আমরা একেবারে তাঁর টুঁটি টিপে ধরলাম। তবে, কেন ধরলাম জানি না। বুড়ো বয়েসেও স্যার ওয়াল্টার দেখলাম অমিত শক্তির অধিকারী। হাত দুখানাকে বেঁধে ফেলাতে তিনি পা ছুঁড়তে লাগলেন; পা দুখানাকে বেঁধে ফেলায় তিনি ষাঁড়ের মতো চ্যাচাতে লাগলেন। কী আর করা যায়, অগত্যা তাঁর মুখের মধ্যে খানিকটা কাপড় গুঁজে দেওয়া হলো। তারপর, বেসিলেরই পরামর্শমতো, রাস্তার একপাশে তাঁকে একটা বস্তার মতো ফেলে রাখলাম। তবে কেন যে এই বৃদ্ধ ভদ্রলোককে নিয়ে এত হেনস্তা করছি দুজনে, কী এর উদ্দেশ্য, কিছুই আমার মাথায় ঢুকল না।

"চার্লি—" সেই অন্ধকারে দাঁড়িয়ে শান্তস্বরে বেসিল গ্র্যান্ট বলল, "তোমায় একটু অসুবিধে ঘটালাম। একটু কষ্ট দিলাম তোমাকে। তার জন্যে আমি দুঃখিত। তা এতই যখন করলে, আরও একটু কষ্ট করো। এখানে এক ভদ্রলোকের সঙ্গে আমার দেখা করবার কথা আছে। যতক্ষণ না তিনি আসছেন, অপেক্ষা করতে হবে।"

"দেখা করবার কথা!" বোকার মতো আমি বিস্ময় প্রকাশ করলাম।

স্যার ওয়াল্টার বন্দীদশায় পড়ে আছেন রাস্তার ওপর, চোখে তাঁর নিরুপায়

গণ্ডী, এখন তাই আমাদের পাদ্রী ছাড়া আর অন্তকিছু সাজতে বলা হয় না। এর আগে আমরা কর্নেল সাজতাম। পাদ্রীর ঠিক নীচেই হলো কর্নেল। কর্নেলরা পায় চার গিনি।"

## চতুর্থ পর্ব : স্থান-রহস্য

লেফটেন্যান্ট স্ট্রামণ্ড কীথ্ হচ্ছেন সেই জাতের মানুষ—যে-কোনও রকমের আড্ডাকেই যাঁরা রোমাঞ্চকর সব ব্যক্তিগত অ্যাডভেঞ্চারের গল্পে জমিয়ে রাখতে ওস্তাদ এবং আড্ডাঘর থেকে নিষ্ক্রান্ত হবার প্রায় সঙ্গেসঙ্গেই যাঁদের সম্পর্কে শ্রোতারা সব তীক্ষ্ণ সমালোচনায় মত্ত হয়ে ওঠেন। অর্থাৎ তাঁর এইসব উদ্ভট গল্প, শুনতে যদিও চমৎকার, কেউই প্রায় বিশ্বাস করেন না। তা না করুন, লেফ্‌টেন্যান্টকে উপেক্ষা করবারও উপায় নেই কারুর। অন্তত সামনাসামনি। ভদ্রলোকের সর্বাঙ্গে এমন একটা অনায়াসলব্ধ বৈশিষ্ট্য বর্তমান যে, সহজেই তা আপনার চোখে পড়বে। হাল্কা ফুরফুরে মানুষটি, পরনে ঢিলেঢালা ট্রাউজার আর শাদা শার্ট। বহুদিন গরমদেশে ছিলেন, পোষাক পরিচ্ছদ যে বাহুল্যবর্জিত—এইটেই তার হেতু। চেহারায় একটা লিক্‌লিকে স্বাচ্ছন্দ্য বর্তমান। চোখ দুটি ঘনকৃষ্ণ, ঈষৎ চঞ্চল।

এবং সবসময়েই তাঁর হাত-টানাটানি অবস্থা। এর থেকে তাঁর চরিত্রের খানিকটা আভাষ পাওয়া যাবে। দরিদ্রদের মধ্যে, লক্ষ্য করে দেখবেন, সবসময়েই একটা বাসা-বদলানোর মর্মান্তিক তাড়না বর্তমান। যেন বাসা-বদলালেই তাদের সব দুর্দশার অবসান হবে। লেফ্‌টেন্যান্ট স্ট্রামণ্ড কীথ্-এর মধ্যেও এ-তাড়না উপস্থিত। কৃত্রিম সভ্যতার পীঠস্থান এই লণ্ডন শহরের মধ্যেই, হিসেব করলে বোঝা যাবে, জনসাধারণের একটা বৃহৎ অংশ যেন পুনর্বার যাযাবর হয়ে উঠেছে। অনবরত তারা বাসস্থান পাল্টাচ্ছে। এবং তাদের মধ্যে সবচাইতে বড় যাযাবর হচ্ছেন এই লেফ্‌টেন্যান্ট কীথ্। ভদ্রলোক এককালে মস্ত শিকারী ছিলেন ; কথা শুনে অন্তত

তা-ই মনে হয়। নিরীহ মাইল থেকে শুরু করে মত্ত হস্তী, কিছুই নাকি তিনি মারেননি। শ্রোতারা সব আড়ালে হাসাহাসি করে ; বলে—গাঁজাখুরি গল্প।

সম্পত্তি বলতে এক কীট-ব্যাগ। সেটা তাঁর সঙ্গেসঙ্গেই ঘোরে। দুটো বর্শা থাকে তার মধ্যে, একটা সবুজ ছাতা, এককপি শতচ্ছিন্ন পিকউইক-পেপার্স, বড় একটা রাইফেল, আর এক বোতল ধেনো মদ। বর্শা দুটো একটুকরো দড়ি দিয়ে বাঁধা ; কোত্থেকে তিনি এদের সংগ্রহ করেছেন জানি না, বোধ হয় কোনও জংলী-জাতির কাছ থেকে। যেখানেই গিয়ে এবং যতো অল্পদিনের জন্যেই গিয়ে তিনি ডেরা বাঁধুন না কেন, কীট-ব্যাগটি তাঁর সঙ্গেসঙ্গেই যাবে। প্রতিবেশীরা ঠাট্টা করে, চ্যাংড়া ছোড়ারা হাততালি দেয়,—লেফ্‌টেন্যান্ট তা গ্রাহ্যও করেন না।

আর হ্যাঁ, আর-একটা জিনিস তাঁর নিত্যসঙ্গী ; সে হ'ল তাঁর ফৌজী জীবনের তরোয়াল। প্রতিবেশীদের কৌতুক তাতে আরো খানিকটা বেড়ে যায় মাত্র।

আগেই বলেছি, লেফটেন্যান্ট ড্রামণ্ড কীথ্‌-এর চেহারাটা বেশ ছিমছাম। আর তিনি বেশ কর্মক্ষমও বটে। তবে ঠিক যুবক বলতে যা বোঝায়—তা আর তিনি নন এখন, বয়েসে এখন ভাঁটা পড়ে এসেছে। অসম্ববিন্যস্ত চুলে মরচে-পড়া লোহার রঙ ধরেছে। গোঁফজোড়া কিন্তু কালো, কুচকুচে কালো। মুখে একটা ফুরফুরে প্রফুল্লতার আমেজ। লক্ষ্য করলে বোঝা যাবে ওটা তাঁর মুখোস মাত্র। আসলে সে-মুখ চিন্তাবিষণ্ণ। মাঝ-বয়সে পৌঁছে তিনি চাকরীর থেকে অবসর নিলেন, ইতিমধ্যে লেফ্‌টেন্যান্টের বেশী আর একধাপও যে তিনি এগোতে পারেননি—এ বড় নৈরাশ্যপ্রদ ব্যাপার। আর এইজন্যেই বোধ হয় কেউ তাঁকে পাত্তা দেয় না।

তা ছাড়া আরো একটা মুশকিল হলো এই যে, যে-ধরণের অভিজ্ঞতার তিনি গল্প করেন তাতে শ্রোতারা সব বিস্ময়াবিষ্ট হয় বটে, তবে তাঁর প্রতি শ্রদ্ধান্বিত হয় না। ভাঁটিখানা জুয়োর আড্ডা—ইত্যাদি নিকৃষ্ট জায়গায় কতোবার কী নিদারুণ ফ্যাসাদে তিনি পড়েছিলেন, তাই নিয়েই তাঁর গল্প। শ্রোতাদের মনশ্চক্ষে একটা অদ্ভুত ছবি ফুটে ওঠে, তাঁদের গা-ঘিনঘিন করে। এ ধরণের গল্পে—তা সে সত্যিই হোক আর মিথ্যেই হোক—বক্তার বড় বিপদ। যদি মিথ্যে হয়, বক্তা তাহলে

মিথ্যেবাদী ; সত্যি হলেও লাভ নেই, শ্রোতারা সেক্ষেত্রে তাঁকে ছুতমিত্র হটিয়ে দেয়।

চারজনে বসে আড্ডা দিচ্ছিলাম এতক্ষণ ; আমি, বেসিল গ্র্যাণ্ট, বেসিলের ভাই শখের-গোয়েন্দা রুপার্ট গ্র্যাণ্ট এবং লেফ্‌টেন্যাণ্ট ড্রামণ্ড কীথ। এই মাত্তর লেফ্‌টেন্যাণ্ট বিদায় নিয়েছেন ; ফলে প্রায়ই যা হয়, সকলেই আমরা তাঁর সম্পর্কে তীব্র সমালোচনায় মত্ত হয়ে উঠেছি। রুপার্ট ছোকরা বেশ চালাক-চতুর। তবে এ বয়েসে একটু বেশী চালাক হয়ে পড়লে যা হয়—কোনও কিছুতেই তার বিশ্বাস নেই। সব কিছুতেই তার অবিশ্বাস, সবার ওপরেই তার সন্দেহ। এই অত্যধিক বাড়াবাড়িতে মাঝে মাঝে আমি চটে যাই অবিশ্যি, তবে এক্ষেত্রে তার সন্দেহকে আমার সত্যি বলেই মনে হ'ল। তাই বেসিল যখন তার অবিশ্বাসকে ঠাট্টা করে উড়িয়ে দেবার চেষ্টা করল, আমি আর স্থির থাকতে পারলাম না। আমি এমন-কিছু সন্দেহবাতিকগ্রস্ত লোক নই, কিন্তু লেফ্‌টেন্যাণ্ট এতক্ষণ পর্যন্ত যে সমস্ত গাঁজাখুরী গল্প করে গেলেন—যে-কোনও সুস্থমস্তিষ্ক লোকের পক্ষেই তা বিশ্বাস করা অসম্ভব।

বেসিলকে তাই বললাম, "না না, ঠাট্টার কথা নয়। সত্যিই কি তুমি বিশ্বাস করো যে, ও-লোকটা ঐভাবে জাহাজের খোলের মধ্যে আত্মগোপন করে বসেছিল ? কিংবা ঐ যে বলল, কোথায় যেন একবার ওকে মোল্লা সাজতে হয়েছিল, সেটাও কি খুব একটা কিছু বিশ্বাসযোগ্য ব্যাপার ?"

বেসিল একটু চিন্তা করে বলল, "কি জানো, ভদ্রলোকের চরিত্রে একটা দোষ রয়েছে। তোমরা তাকে গুণও বলতে পার। সেটা হচ্ছে এই যে উনি বড্ডো বেশী সত্যি কথা বলেন এবং বড়ই সাদামাঠা ভাবে বলেন।"

রুপার্ট চটে গেল ; বলল, "কি বললে ? লেফটেন্যাণ্ট কীথ সত্যবাদী ? ও, তোমার হেঁয়ালী হচ্ছে বুঝি ? তা বাপু, হেঁয়ালীই যদি করতে চাও তো আরও এক ধাপ এগোতে পার ; বলতে পার যে, লেফটেন্যাণ্ট জীবনে কখনো তার বাড়ির বাঁধাধরা চৌহদ্দীর বাইরে পা-ই দেয়নি।"

নির্লিপ্তকণ্ঠে বেসিল বলল, "তা কেন হবে ? ঘুরে বেড়ানটা ওঁর একটা নেশা ;

যত অন্থানে গিয়ে উনি ভেলা বাঁধেন ততই ওঁর আনন্দ। তাতে করে কিন্তু কোনও মতেই একথা প্রমাণিত হয় না যে, লোকটা সোজা সরল নয়। আসল কথাটা কি জানো, সত্য-ঘটনাকে তুমি যতই খোলাখুলিভাবে শ্রোতাদের কাছে পেশ করবে ততই সেটা অদ্ভুত শোনাবে। এই সহজ কথাটাই তোমরা বোঝ না। কীথ্ যা বলেন, তার একবিন্দুও মিথ্যে নয়। ওঁর গল্প তোমরা শুনেছ। সে গল্পের স্থান-কাল-পাত্র যে অত্যন্ত বদখৎ এবং তা-যে তিনি গোপন করেন না—তাও তোমরা জানো। তার থেকেই বুঝতে পারা উচিত, ও-গল্প শুনিয়ে আর যাই হোক্ মহৎ সাজবার অভিপ্রায় ওঁর নেই। কেন তাহলে শোনান উনি? আসলে, শুনিয়েই ওঁর আনন্দ; তোমরা যে কী মনে করছ না করছ, তা নিয়ে উনি এতটুকুও মাথা ঘামান না।"

রুপার্ট, স্পষ্টই বোঝা গেল, নিদারুণ চটে গেছে। বলল, "অর্থাৎ বাস্তবের দৌড় কল্পনার থেকেও বেশী, এই তো? তা তুমিও কি ওই বস্তাপচা প্রবাদবাক্যে বিশ্বাস করো?"

বেসিল বলল, "কেন নয়? মনের অস্তিত্ব একটা বাস্তব ব্যাপার, কল্পনার সে জনক। বাস্তব তাই কল্পনার থেকে অনেক বড়, অনেক বেশী রহস্যময়। কল্পনা—তা সে যতই উদ্ভট হোক—মনে রেখো, বাস্তবের থেকেই তার উদ্ভব হয়েছে।"

রুপার্ট দেখল, যুক্তির পথে গিয়ে সুবিধে হবে না। তাই সে তৎক্ষণাৎ ব্যঙ্গের পথ ধরল। বলল, "হবেও বা। তা তোমার এই লেফটেন্যান্টের কাহিনী বাপু বাস্তবকেও হার মানায়। এই যে লোকটা সমুদ্রের তলায় হাঙরের ছবি তোলবার গল্প শুনিয়ে গেল—বুকে হাত দিয়ে বলো ত, ও-গল্প তুমি বিশ্বাস করো?"

বেসিল বলল, "করি। কীথ্ সৎ লোক, কখনই তিনি মিথ্যা কথা বলেন না।"

"ওকে যারা চেনে, তারা কিন্তু অন্য কথাই বলবে—"

ভেবে দেখলাম রুপার্টের কথাই ঠিক। বেসিল তবু নির্বিকার। অগত্যা বললাম, "ব্যাপারটা একটু ভেবে ছাখো বেসিল। লেফটেন্যান্টকে আর যা-ই হোক্ সৎ লোক বলা চলে না। যে-লোকটার চালচুলোর পর্যন্ত ঠিক নেই—"

আমার কথা তখনও শেষ হয়নি, দরজাটা হঠাৎ দড়াম করে খুলে গেল। দেখলাম, লেফ্‌টেন্যান্ট ড্রামণ্ড কীথ।

সিগারেটের ছাই ঝেড়ে তিনি বললেন, "ভাল কথা মিঃ গ্রান্ট, একটা জিনিস আপনাকে জানানো হয়নি, সেইজন্যেই আবার ফিরে আসতে হলো। আপাতত এপ্রিল মাস পর্যন্ত আমার বড়ো টানাটানি অবস্থা। শ'খানেক পাউণ্ড ধার পাওয়া যাবে আপনার কাছে? পেলে বড় ভাল হত—"

রুপার্ট এবং আমি নীরবে দৃষ্টিবিনিময় করলাম। বেসিল একটা ঘোরানো চেয়ারে বসে ছিল, টেবিলের দিকে ঘুরে গিয়ে সে একটা কলম তুলে নিল। তারপর চেক-বই খুলে বলল, "চেক্‌টা কি ক্রস্‌ করে দেব?"

লেফ্‌টেন্যান্টের আর উত্তর দেবার অবসর হলো না, রুপার্ট বলল, "একটা কথা। লেফ্‌টেন্যান্ট যখন আমাদের সামনেই টাকাটা ধার চাইলেন, তখন—"

"আঃ, কী ছেলেমানুষী হচ্ছে রুপার্ট—," বেসিল তাকে থামিয়ে দিল; তারপর লেফ্‌টেন্যান্টের দিকে চেক্‌টা এগিয়ে দিয়ে বলল, "এক্ষুনি আবার চলে যাবেন?"

"এক্ষুণি!" লেফ্‌টেন্যান্ট বললেন, "টাকাটা পেয়ে বড় উপকার হলো। এক্ষুণি আমাকে একবার আমার এজেন্টের কাছে দৌড়তে হবে।"

ব্যঙ্গের দৃষ্টিতে রুপার্ট তাঁর দিকে তাকাল। সে দৃষ্টির অর্থ, 'সবই জানি, বাপু, এজেন্ট মানে তো চোরাই মালের মজুতদার!' মুখে সে বলল, "এজেন্ট! কিসের এজেন্ট?"

লেফ্‌টেন্যান্ট যেন একটু চটে গেলেন এই আকস্মিক প্রশ্নাঘাতে; তারপর একটু সামলে নিয়ে রুক্ষকণ্ঠে বললেন, "কিসের আবার, বাড়ির এজেন্ট।"

রুপার্ট বলল, "তাই নাকি? তা বেশতো, চলুন—আমরাও আপনার সঙ্গে যাব।"

বেসিলের দিকে তাকিয়ে দেখি, নীরব হাস্যে সে কেঁপে কেঁপে উঠছে। লেফ্‌টেন্যান্ট কীথ্‌ চুপ করে রইলেন একটুক্ষণ; রুপার্টের প্রশ্নে যে অবিশ্বাসের আভাষ ছিল তাতে তিনি অপমান বোধ করেছেন বুঝলাম। বললেন, "কী বললেন আপনি, কী বললেন মিঃ রুপার্ট গ্রান্ট?"

রুপার্টের দিকে চাইলাম, মুখেচোখে তার একটা হিংস্র বিদ্রূপ ফুটে উঠেছে। বলল, "এই বলছিলাম, আমরাও আপনার সঙ্গে একটু ঘুরে আসি চলুন না? আপনার ওই এজেন্টটিকেও দেখে আসা যাবে—"

রাগে ফেটে পড়লেন লেফ্‌টেন্যান্ট স্ক্রামও কীথ্‌। হাতের ছড়িটাকে সশব্দে আন্দোলিত করে বললেন, "তার মানে আপনি আমাকে অবিশ্বাস করছেন এইতো? বেশ তো, চলুন আমার এজেন্টের কাছে। তাতেও যদি আপনার সন্দেহ না মেটে তো আমার ঘরদোর, বিছানা-বালিশ যা আপনার খুশী তছ্‌নছ্‌ করে দেখে আসবেন। চলুন—" বলে তিনি বিদ্যুদ্বেগে ঘর ছেড়ে বেরিয়ে গেলেন।

রুপার্ট দেখলাম উত্তেজনায় অস্থির হ'য়ে উঠেছে। সে আর এতটুকুও সময় নষ্ট করল না; আমাদের নিয়ে রাস্তায় বেরিয়ে পড়ল। কয়েক পা এগিয়ে গিয়ে সে লেফ্‌টেন্যান্টের সঙ্গ নিল, আমি আর বেসিল পিছু পিছু চলতে লাগলাম। একটু বাদেই দেখলাম, রুপার্ট বেশ জমিয়ে নিয়েছে। ছদ্মবেশী গোয়েন্দারা যেভাবে ছদ্মবেশী গুণ্ডাদের সঙ্গে কথা বলে, সেইভাবেই কথাবার্তা চালাচ্ছে সে। লেফ্‌টেন্যান্ট যে আসলে একটি বদমায়েস সে বিষয়ে আর আমার মনে তখন এতটুকুও সন্দেহ নেই। ভদ্রলোক দেখলাম রীতিমত অস্বস্তি বোধ করছেন। আমি এবং বেসিল, দুজনেই সেটা টের পেলাম।

বাড়ির এজেন্টের সন্ধানে চলেছি আমরা, লেফ্‌টেন্যান্ট আমাদের পথ দেখিয়ে নিয়ে চলেছেন। অসাধারণ নোংরা জায়গা, বেসিল এবং রুপার্ট দুজনেই সেটা লক্ষ্য করল। পথগুলি সব ক্রমশই সরু হয়ে আসছে, বাড়ির ছাদ অস্বাভাবিক নিচু, রাস্তায় প্যাচপেচে কাদা। বেসিলের দিকে তাকিয়ে দেখি, মুখেচোখে তার তীক্ষ্ণ কৌতূহল ফুটে উঠেছে, আর রুপার্টকে বেশ খুশী-খুশী বলেই মনে হলো। তার কারণ, তার অনুমান সত্যি হতে চলেছে; লেফ্‌টেন্যান্ট যে আসলে একটি নিতান্তই ওঁছা লোক, তাতে আর তার সন্দেহ নেই তখন। এই জঘন্য পল্লী—এখানে কোনও ভদ্রলোক আসে!

ঠিক কতগুলি গলি যে আমরা পার হয়ে এসেছি জানি না। চারটেও হতে পারে, পাঁচটাও হতে পারে, পনেরোটা হওয়াও অসম্ভব নয়। লেফ্‌টেন্যান্ট হঠাৎ

থমকে থামলেন, মরীয়া হয়ে এদিক ওদিক তাকালেন একবার, তারপর সামনের দিকে অঙ্গুলী-নির্দেশ করলেন। দেখি, একটা ছোট্টমতন কুঠরি, নিতান্তই অপরিসর। আর তারই গায়ে নেম্‌প্লেট টাঙানো রয়েছে—'পি মণ্টমরেন্সী, হাউস-এজেন্ট'।

তীক্ষ্ণকণ্ঠে মিঃ কীথ্‌ বললেন, "এইটেই তাঁর অফিস। আপনারা কি একটু বাইরে দাঁড়াবেন ? না-কি এতবড়ই আপনারা হিতৈষী আমার যে, আমাদের কথাবার্তাগুলোও আপনাদের না শুনলে চলবে না ?"

স্মার্ট ততক্ষণে উত্তেজনায় অস্থির হয়ে উঠেছে। বাইরে দাঁড়িয়ে থাকবে সে ! পাগল ! এত সহজে সে তার শিকার ছেড়ে দেবে !

মুখে বলল, "তা, আপনি যদি কিছু মনে না করেন তো—"

লেফ্‌টেন্যাণ্ট একেবারে ফেটে পড়লেন, "এখনও অবিশ্বাস ? বেশ, ভেতরেই আসুন আপনারা।" আমি বুঝলাম, এ-ক্রোধ তাঁর ছদ্মবেশমাত্র ; ভদ্রলোক বেশ ভালভাবেই বুঝেছেন, এবারে আর তাঁর ধরা না দিয়ে উপায় নেই। নীরবে আমরা মিঃ কীথ-এর পেছনে পেছনে সেই কুঠরিতে গিয়ে ঢুকলাম।

মিঃ মণ্টমরেন্সীকে দেখলাম। বুড়ো ভদ্রলোক, নিরিবিলি একটি ধূসর কাউণ্টারের পেছনে তিনি বসে আছেন। অদ্ভুত চেহারা। মাথাটি ডিম্বাকৃতি, ব্যাঙের মতন চোয়াল, ছাঁটা সরু দাড়ি, সর্বোপরি সুতীক্ষ্ণ ঈগলচঞ্চু নাসিকা। পরনে অপরিচ্ছন্ন ফ্রক-কোট, শ্লথবদ্ধ টাই। চেহারা দেখে, আর যাই হোক, বাড়ির দালাল বলে মনে হয় না। এর চাইতে কেউ যদি বলত যে, ইনি একটি স্কচ্‌-হাইল্যাণ্ডার তো তাও আমি বিশ্বাস করতাম।

ঝাড়া চল্লিশটি সেকেণ্ড আমরা চুপচাপ দাঁড়িয়ে রইলাম, ভদ্রলোক তবু মুখ তুলে চাইলেন না। আমরাও যে অবশ্য ঠিক তাঁর দিকে তাকিয়েছিলাম তাও নয়, তাকাতে কেমন অস্বস্তি বোধ হচ্ছিল। আসলে তিনি যেদিকে তাকিয়ে ছিলেন, আমরাও ঠিক সেই একই দিকে তাকিয়েছিলাম ; আমাদের সকলের দৃষ্টিই তখন তাঁর কাউণ্টারের ওপর নিবদ্ধ। অদ্ভুত একটি প্রাণী সেখানে নড়েচড়ে বেড়াচ্ছে ; ছোট্ট একটি বেজী।

স্মার্ট স্ম্যার্টই কথা কইল সর্বপ্রথম। কণ্ঠস্বরে যেন সে মধু ঢেলে দিল।

ক্ষেত্রবিশেষে সে এই ধরণের কথা কয় এবং তার জন্যে অবসর-মুহূর্তে সে রীতিমত রিহার্স্যাল দিয়ে থাকে। মধুমাখা গলায় সে শুধোল, "আপনিই তো মিঃ মণ্টমরেন্সী?"

অন্যমনস্কভাবে বসেছিলেন ভদ্রলোক, রূপার্টের কথায় তিনি চমকে উঠলেন; তারপর একসঙ্গে এতগুলি লোককে দাঁড়িয়ে থাকতে দেখে একটু-বা নার্ভাস হয়ে পড়লেন যেন। কাউণ্টারের ওপর থেকে বেজীর বাচ্চাটাকে তুলে নিয়ে সেটিকে তিনি তাঁর ট্রাউজারের পকেটে চালান করে দিলেন; অতঃপর বিনীত ভঙ্গীতে বললেন, "আজ্ঞে হ্যাঁ।"

"আপনি তো একজন বাড়ির এজেন্ট, তাই না?" রূপার্ট শুধোল।

এই আকস্মিক প্রশ্নাঘাতে মিঃ মণ্ট্‌মরেন্সী খানিকটা বিহ্বল হয়ে পড়লেন, বিব্রতভাবে লেফ্‌টেন্যাণ্ট কীথ্‌-এর দিকে তাকালেন তিনি। তাঁর এই অস্বস্তি দেখে রূপার্ট খুশীই হলো।

"জবাব দিন, আপনি বাড়ির এজেন্ট?" চেঁচিয়ে উঠল রূপার্ট। 'বাড়ির এজেন্ট' কথাটাকে সে এমন ধিক্কারভরা গলায় উচ্চারণ করল যেন সে বলতে চাইছিল 'জোচ্চোর'।

লজ্জিতভাবে একটু হাসলেন মিঃ মণ্ট্‌মরেন্সী, তারপর কাঁপাকাঁপা গলায় বললেন, "আজ্ঞে হ্যাঁ।"

রূপার্ট বলল, "তা বেশ। লেফ্‌টেন্যাণ্ট কীথ্‌ আপনার সঙ্গে কথা কইতে চান; তাঁরই অনুরোধে আমরা এখানে এসেছি।"

লেফ্‌টেন্যাণ্ট কীথ্‌ এতক্ষণ দাঁড়িয়ে দাঁড়িয়ে ফুঁসছিলেন। এই প্রথম তিনি কথা কইলেন, "মিঃ মণ্ট্‌মরেন্সী, সেই নতুন বাসাটার জন্যেই আমি এসেছি। সব ঠিকঠাক আছে তো?"

কাউণ্টারের ওপর রাখা হাতের চেটোটাকে বিব্রতভাবে একটু টান-টান করে মেলে ধরলেন মিঃ মণ্ট্‌মরেন্সী, তারপর বললেন, "আজ্ঞে হ্যাঁ, সবই ঠিক আছে। তবে কিনা ওই—"

লেফ্‌টেন্যাণ্ট কীথ্‌ তাঁকে মাঝপথেই থামিয়ে দিলেন, "ব্যস্‌ ব্যস্‌, ওতেই হবে।

আর যা-যা আপনাকে করতে বলে গিয়েছিলাম, সেগুলো সব করা হয়েছে তো? তাহলেই যথেষ্ট।"

কথা শেষ করে তিনি দরজার দিকে পা বাড়ালেন।

মিঃ মণ্ট্‌মরেন্সীর দিকে তাকিয়ে দেখি, ভদ্রলোকের প্রায় কাঁদো কাঁদো অবস্থা। আমতা আমতা করে তিনি বললেন, "মাপ করবেন, আমার কথা এখনো শেষ হয় নি। ঐ আপনার জল গরম রাখবার ব্যবস্থাটা, মানে ওটা আর ঠিক হয়ে উঠল না শেষ পর্যন্ত। একে তো শীতকাল, তারপর উঁচুও তো কম নয়—"

পুনশ্চ তাঁর বক্তব্যে বাধা পড়ল, লেফ্‌টেন্যান্ট বললেন, "আচ্ছা আচ্ছা, ওতেই হবে। অন্য কোনও গণ্ডগোল না হলেই হলো। চলি তাহলে—" বলে তিনি দরজার হাতলে হাত দিলেন।

রুপার্ট আর সময় নষ্ট করল না, তীক্ষ্ণকণ্ঠে বলল, "একটু দাঁড়ান লেফ্‌টেন্যান্ট, মিঃ মণ্টমরেন্সী বোধ হয় আরও কিছু বলবেন আপনাকে—"

মিঃ মণ্টমরেন্সীও বললেন, "হ্যাঁ লেফ্‌টেন্যান্ট, একটু দাঁড়ান। পাখিগুলোর কী ব্যবস্থা করবেন?"

রুপার্টের মুখে বিস্ময় ফুটে উঠল; অস্ফুটস্বরে বলল, "পাখি! তার মানে?"

মিঃ মণ্ট্‌মরেন্সী বললেন, "হ্যাঁ পাখি। পাখিগুলোর কি ব্যবস্থা হবে লেফ্‌টেন্যান্ট?"

বেসিল এতক্ষণ চুপচাপ বসেছিল। সত্যি বলতে কি, একটু যেন বোকাবোকাই দেখাচ্ছিল তাকে। এতক্ষণে সে মাথা তুলে চাইল; বলল, "লেফ্‌টেন্যান্ট কীথ, মিঃ মণ্টমরেন্সীর প্রশ্নের একটা জবাব দিয়ে যান। সত্যিই তো, পাখিগুলোর কি করবেন?"

ফিরে না তাকিয়ে জবাব দিলেন লেফ্‌টেন্যান্ট, "সে যা হয় একটা ব্যবস্থা করা যাবে। নিশ্চিন্ত থাকতে পারেন, পাখিদের কোনও কষ্ট হবে না।"

"ধন্যবাদ আপনাকে," আনন্দের আবেগে মিঃ মণ্টমরেন্সী যেন গলে পড়লেন, "জানেন তো, পশুপাখিদের জন্যে আমি প্রায় পাগল বললেও চলে। পাখিদের

তাহলে কোনও কষ্ট হবে না, কেমন? ধন্যবাদ আপনাকে, অজস্র ধন্যবাদ। তবে হ্যাঁ, আরও একটা কথা—"

লেফটেন্যান্ট এবারে সশব্দ হাস্যে ফেটে পড়লেন; তারপর ফিরে দাঁড়ালেন মিঃ মণ্টমরেন্সীর দিকে। সে হাসির অর্থ অতি পরিষ্কার; তার অর্থ, 'নাঃ আপনার জ্বালায় আর পারা গেল না, ব্যাপারটা আপনি গোপন রাখতে দেবেন না দেখছি।'

দুর্বল গলায় মিঃ মণ্টমরেন্সী বললেন, "হ্যাঁ, আরও একটা কথা। নিরিবিলি অজ্ঞাতবাসই যদি আপনার কাম্য হয় তো বাড়িটার আমরা সবুজ রং করিয়ে দেব; আর নয়তো আপনার যদি—"

মিঃ কীথ যেন গর্জে উঠলেন, "সবুজ! হ্যাঁ, সবুজ রংই আমার চাই। এ নিয়ে আবার প্রশ্ন কেন? সবুজ রংই করিয়ে দেবেন।"

ব্যাপারটা তখনও আমরা বুঝে উঠতে পারি নি, সশব্দে দরজা খুলে লেফটেন্যান্ট রাস্তায় বেরিয়ে গেলেন।

রুপার্টও যেন প্রথমটায় তাঁর এই আকস্মিক নিষ্ক্রমণে বিব্রত হয়ে উঠল; পরক্ষণেই সে সামলে উঠে প্রশ্ন করল, "ব্যাপারটা কি মিঃ মণ্টমরেন্সী? লেফ্‌টেন্যান্টকে যেন একটু উত্তেজিত মনে হলো, তাই না? ব্যাপারটা কি? উনি কি অসুস্থ?"

মিঃ মণ্টমরেন্সী বললেন, "না না, অসুস্থ হবেন কেন? বাড়িভাড়ার ব্যাপার তো, সাত ঝঞ্ঝাট দেখা দিয়েছে। বাড়িটাও আবার—"

রুপার্ট তাঁকে বাধা দিয়ে বলল, "সবুজ হওয়া চাই, কেমন? সবুজ রংএর ওপর লেফটেন্যান্টের দেখছি ভারী ঝোঁক; যে করেই হোক বাড়ির রং তাঁর সবুজ হওয়া চাই! অদ্ভুত! তা সে যাই হোক, লেফ্‌টেন্যান্ট আমাদের জন্যে বাইরে দাঁড়িয়ে অপেক্ষা করছেন; এক্ষুনি আমরা উঠব। তার আগে আপনাকে একটা প্রশ্ন জিজ্ঞেস করছি। আপনার খদ্দেররা কি সব এইভাবে রং দেখে বাড়ি পছন্দ করেন? ব্যাপারটা আমার একটু অস্বাভাবিক ঠেকছে। ভাড়াটেদের বুঝি এখানে রঙের উপরেই ঝোঁক? এই ধরুন, কারুর বা লাল-বাড়ি চাই,

কারুর বা নীল-বাড়ি, আবার কারুর বা সবুজ-বাড়ি না হলে চলবে না—কেমন ?"

কাঁপা-কাঁপা গলায় মিঃ মণ্টমরেন্সী বললেন, "তা যা বলেছেন। তবে কি জানেন, বাড়ির ব্যাপারে রংই হচ্ছে আসল কথা। কেউ যদি লোকচক্ষুর অন্তরালে একটু নিরিবিলি থাকতে চান তো সবুজ-বাড়ি তাঁকে নিতেই হবে। লেফ্‌টেন্যাণ্টও তাই সবুজ-বাড়ি নিচ্ছেন। ভদ্রলোক একটু নিরিবিলি থাকতে চান ; চট্‌ করে তাঁর বাড়িটা কারুর নজরে পড়ুক—এ তিনি চান না।"

যুক্তি শুনে রুপার্ট খুশী হলো না। বলল, "সবুজ-বাড়িই বরং চট্‌ করে সকলের চোখে পড়বে। এমন কোন্‌ জায়গা আছে মিঃ মণ্টমরেন্সী সবুজ-রঙা বাড়ি যেখানে সকলের নজর এড়িয়ে যায় ?"

মিঃ মণ্টমরেন্সী বিব্রত অস্বস্তিতে পকেটে হাত ঢুকিয়ে দিয়ে কি যেন হাতড়াতে লাগলেন। একটু বাদে ছোট্ট দুটো গিরগিটিকে টেনে বার করলেন সেখান থেকে ; সে দুটোকে কাউণ্টারের ওপর ছেড়ে দিলেন। তারপর বললেন, "মাপ করবেন, এ প্রশ্নের জবাব দেবার উপায় নেই।"

"একটা ইঙ্গিত দিন অন্তত ?"

"তারও উপায় নেই," চেয়ার ছেড়ে ধীরে ধীরে উঠে দাঁড়ালেন মিঃ মণ্টমরেন্সী, "কোনই উপায় নেই। ও-কথা থাক্‌। তার থেকে বলুন, আপনাদের কি বাড়ির দরকার আছে ? থাকলে আমাকে দয়া করে জানাবেন একবার। কী ধরনের বাড়ি আপনাদের পছন্দ ?"

নীলাভ দুটি চক্ষু মেলে তিনি রুপার্টের দিকে তাকিয়ে রইলেন ; রুপার্ট, মনে হলো, অপ্রস্তুত হয়েছে। যাই হোক্‌ তক্ষুনি সে সামলে উঠে বলল, "ওঃ হো, লেফ্‌টেন্যাণ্ট আবার বাইরে দাঁড়িয়ে অপেক্ষা করছেন, খেয়ালই ছিল না আমার। আচ্ছা মিঃ মণ্টমরেন্সী, আজ তাহলে উঠি। আমার কৌতূহলে যদি কিছু অশোভনতা প্রকাশ পেয়ে থাকে, ক্ষমা করবেন।"

"না না, সে কি," মিঃ মণ্টমরেন্সী তাঁর পকেট থেকে ধীরে ধীরে একটা মাকড়সা টেনে বার করলেন ; ডেস্কের গায়ে সেটাকে ছেড়ে দিয়ে বললেন,

"না না, তাতে কি হয়েছে? যদি কখনও বাড়ির দরকার হয় তো অনুগ্রহ করে একবার পায়ের ধূলো দেবেন ; তাহলেই যথেষ্ট।"

রাগে যেন ফেটে পড়ছিল রুপার্ট, সবেগে সে বাইরে বেরিয়ে এল। তারপরেই আমাদের চক্ষুস্থির। কোথায় লেফ্‌টেন্যান্ট! তাঁর টিকিটিরও চিহ্ন নেই। রাস্তা নির্জন, আকাশে নক্ষত্রের চোখ-মিটিমিটি। বোকার মতো আমরা দাঁড়িয়ে রইলাম।

বোঝা গেল, লেফটেন্যান্ট সরে পড়েছেন। এবং এর অর্থও অত্যন্ত প্রাঞ্জল। বেসিলের দিকে ফিরে তাকাল রুপার্ট ; তারপর চেঁচিয়ে উঠল, "এবার? বিশ্বাস হলো এতক্ষণে?"

বেসিল কোনও উত্তর দিল না।

নীরবে আমরা এগিয়ে চললাম। রুপার্ট ক্রুদ্ধ, আমি বিস্মিত, বেসিল নির্বিকার। রাস্তার পর রাস্তা আমরা পার হয়ে যাচ্ছি। মাঝে মাঝে দুটো-একটা ছোট্ট মোড়, এক-আধটা বিরলতৃণ পার্ক। নির্জন রাস্তা, লোকজনের চলাচল নেই। যাও-বা এক-আধটা লোক চোখে পড়ে, বোঝা যায় তারা বেসামাল হয়ে মদ টেনেছে।

হঠাৎ একটা বাঁক ঘুরে দেখি, লোকজনের সংখ্যা হঠাৎ বেড়ে চলেছে। এক-আধজন, দু-একজন, দু-তিনজন, দু-পাঁচজন। আরো এগিয়ে দেখি, ইতস্তত ছোটখাটো জটলা। জটলা শেষ পর্যন্ত জনতায় পর্যবসিত হলো। বিরাট ভিড়, অস্থিরতায় চঞ্চল। ভিড়ের শুধু বাইরের দিকের লোকগুলোই আমাদের দৃষ্টিগোচর হলো। কখনো তারা এগোয়, কখনো পেছোয়। বোঝা গেল কিছু-একটা ঘটেছে। কনুই দিয়ে পথ করে নিয়ে সেই বিরাট ভিড়ের মধ্যস্থলে আমরা এগিয়ে গেলাম। সেখানে পৌঁছে ব্যাপারটা বোঝা গেল। জন পাঁচেক পথচারীতে একটা দাঙ্গা হয়েছিল ; তাদের মধ্যে একজন দেখি মড়ার মতো রাস্তায় পড়ে আছে। তারপরেই এক বিস্ময়ের ধাক্কা। বাকী চারজনের মধ্যে একজন হলেন আমাদের লেফটেন্যান্ট কীথ! কিন্তু একি অবস্থা তাঁর! জামাকাপড় ছিন্নবিচ্ছিন্ন, দৃষ্টি ক্রুদ্ধ, হাঁটু বেয়ে রক্ত গড়াচ্ছে। আর-একটা ব্যাপার লক্ষ্য করে বিস্মিত হলাম। লেফটেন্যান্টের ঠিক সামনেই রাস্তার ওপরে একখানা তলোয়ার পড়ে রয়েছে।

লেফটেন্যান্টের সেই প্রসিদ্ধ তরোয়াল। অন্ধকারে অবশ্য রক্তের দাগ দেখলাম না।

ততক্ষণে পুলিশ এসে গেছে। পুলিশ আসতেই রুপার্ট গ্র্যান্ট ভিড় ঠেলে সামনে এগিয়ে গেল; লেফটেন্যান্টের দিকে আঙুল উচিয়ে বলল, "কনস্টেবল, ওই লোকটাই হচ্ছে অপরাধী; গতিবিধি অত্যন্ত সন্দেহজনক, ও-ই খুন করেছে।"

কনস্টেবলটি একটু বিস্মিত হলো, তারপর নম্রকণ্ঠে বলল, "কই, কেউই তো এখানে খুন হয়নি; একজন একটু জখম হয়েছে শুধু। এদের সব আমি নাম ঠিকানা নিয়ে যাচ্ছি, ও-একটু নজর রাখলেই চলবে।"

নিরস্ত না হয়ে রুপার্ট বলল, "না না, ও-লোকটা ভারী পাজি; ওর ওপর একটু ভালো করে নজর রাখা দরকার। কিছুই বলা যায় না—"

কনস্টেবলটি তবু নির্বিকার; মাথা নেড়ে বলল, "আচ্ছা, তা-ই হবে।" তারপর সে নাম ঠিকানা টুকে নিতে লাগল সকলের। কনস্টেবল-এর যখন কাজ শেষ হয়েছে, তখন সন্ধ্যা উত্তীর্ণ। রাস্তায় অন্ধকার। যারা সব মজা দেখতে এসেছিল, একে একে সরে পড়েছে। একজনের তবু কৌতূহল মেটেনি তখনও, সে রুপার্ট গ্র্যান্ট।

কনস্টেবল-এর কাছে এগিয়ে সে বলল, "একটা জিজ্ঞাসা আছে আমার। যে লোকটাকে আমি দেখিয়ে দিয়েছিলাম, ঐ যে তলোয়ারওয়ালা লোকটা, সে কি তার ঠিকানা দিয়ে গেছে?"

কনস্টেবল একটুখানি ভেবে নিল, তারপর বলল, "আজ্ঞে হ্যাঁ, তাঁর ঠিকানাটাও আমি লিখে নিয়েছি।"

রুপার্ট একটু গম্ভীরভাবে বলল, "আমার নাম রুপার্ট গ্র্যান্ট। এসব খুনজখমের তদন্তে বহুক্ষেত্রে পুলিশ আমার সহায়তা নিয়েছে। সেই অধিকারেই আমি একটা অনুরোধ জানাচ্ছি। ও লোকটার ঠিকানা আমার জানা দরকার; ঠিকানাটা কি পাওয়া যাবে?"

বিমূঢ়ভাবে কনস্টেবলটি রুপার্টের দিকে তাকিয়ে রইল কিছুক্ষণ; তারপর বলল,

"নিশ্চয়ই পাওয়া যাবে। ওঁর ঠিকানা হচ্ছে 'এল্‌ম্‌ নিবাস, বারটন কমন, সারে।' জায়গাটা হচ্ছে পার্কের কাছে।"

রুপার্ট বলল, "ধন্যবাদ।" তারপর ঠিকানাটা মুখস্থ করতে করতে বাড়ির দিকে পা চালিয়ে দিল। শহরে তখন রাত্রি নেমে এসেছে।

* * *

রুপার্ট একটু মেজাজী লোক, সহজে তার ঘুম ভাঙতে চায় না; সচরাচর তাই সে বেশ দেরি করেই ব্রেকফাস্ট খেতে নামত। বড় ভাইয়ের কাছে বরাবর অত্যধিক আদর পেয়েছে, তার ফলেই তার এই একগুঁয়েপণা। অথচ, আশ্চর্য, পরদিন সকালে যখন আমি আর বেসিল নীচে নামলাম, দেখি সে আগের থেকেই ব্রেকফাস্ট টেবিলে বসে অস্থিরভাবে আমাদের প্রতীক্ষা করছে।

তখনো আমরা চেয়ার টেনে সুস্থির হয়ে বসিনি, রুপার্ট একেবারে সরাসরি তার ব্যঙ্গভরা গলায় প্রশ্ন করল, "তাহলে বেসিল, লেফটেন্যান্টের সম্পর্কে তোমার ধারণা পালটেছে আশা করি? এখনো নিশ্চয় তুমি মনে করোনা যে তিনি একজন মহাপুরুষ ব্যক্তি?"

শান্তকণ্ঠে বেসিল বলল, "কিছুই আমি মনে করি না।"

উৎসাহভরে রুপার্ট তার টোস্টের গায়ে মাখন লাগাতে লাগাতে বলল, "তাই বলো। জানতাম, শেষ পর্যন্ত আমার কথাটাকেই তুমি মেনে নেবে। আসলে ও একটি জোচ্চোর, প্রথম থেকেই তোমার সেটা বোঝা উচিত ছিল। যা হোক, দেরিতে যে বুঝেছ তাতেই আমি খুশী।"

সেই ধীরস্থির শান্তকণ্ঠে বেসিল বলল, "না, তোমার খুশী হবার কোনও কারণ ঘটেনি। আমার কথাটা তুমি ঠিক বুঝতে পারনি রুপার্ট। আমি বলেছি, লেফটেন্যান্টের সম্পর্কে আমি কিছুই মনে করি না। ও-কথাটা আমি একেবারে আক্ষরিক অর্থেই বলেছি। ওর মানে এই নয় যে, লেফটেন্যান্টকে আমি গুরুত্ব দিচ্ছি না। আসলে আমার বলবার উদ্দেশ্য ছিল, বর্তমান মুহূর্তে আমি অন্য চিন্তায় নিমগ্ন। সে যাই হোক, তুমি দেখছি এখনো তাঁকে একটি পাষণ্ড মিথ্যাবাদী

বলেই মনে করো। সে-ক্ষেত্রে জেনে রাখো, আমার ধারণাও অপরিবর্তিত। আমি মনে করি, তিনি সৎ,—সত্যবাদী।"

বেসিলের কথায়, স্পষ্টই বোঝা গেল, রুপার্ট একটু চটে গেছে। অস্থিরভাবে একটা ভিন্ন ভেঙে নিতে নিতে সে বলল "অবশ্য এসব হেঁয়ালী করবার কোনও মানে হয় না বেসিল। যা বলবে একটু ভেবেচিন্তে বলো। ভেবে দেখা যাক, লেফটেন্যান্টের সম্পর্কে কতোখানি আমরা জানি। প্রথমত, তার অতীত ইতিহাস আমাদের অজ্ঞাত; দ্বিতীয়ত, সে একজন ভবঘুরে; তৃতীয়ত, সে লম্বাচওড়া কথা বলে; চতুর্থত, যুক্তরাজ্যের বদখৎ জায়গা—যেমন ধরো ভাঁটিখানা কি জুয়ার আড্ডা—এসব জায়গায় গতায়াতের কথাও সে নিজমুখে বেশ গর্ব ভরেই বলে থাকে। এর যে-কোনও একটাতেই প্রমাণ হচ্ছে যে, লেফটেন্যান্ট একটি তৃতীয় শ্রেণীর লোক। সর্বোপরি গতরাত্রের কথাটাও একবার স্মরণ করো। ওই যে মিঃ মন্ট্‌মরেন্সী, সত্যিসত্যিই কি তোমার ধারণা উনি একজন হাউস এজেন্ট? অসম্ভব। লেফটেন্যান্টের সঙ্গে ওঁর কেমন হেঁয়ালীভরা কথাবার্তা চলল, সেটাও লক্ষ্য করলে তো? সবুজ-বাড়ি! ভাবতেই তো অস্বাভাবিক লাগে। আসলে কি জানো, এর মধ্যে একটা মারাত্মক-রকম চক্রান্তের সঙ্কেত রয়েছে। তারপর, রাস্তার সেই হাঙ্গামার কথাটাও একবার স্মরণ করো। মনে রেখো একমাত্র লেফটেন্যান্টই ছিল সশস্ত্র। সুতরাং সে-ই যে মারপিট বাধিয়েছিল তাতে আর কারুর এতটুকুও সন্দেহ থাকা উচিত নয়। সবকটা প্রমাণই তার বিরুদ্ধে যাচ্ছে। তা সত্ত্বেও তোমার ধারণা লেফটেন্যান্ট অতিশয় সৎ লোক! কাকে যে তোমরা সৎ বলো বুঝি না বাপু।"

রুপার্টের এই অকাট্য যুক্তিতে বেসিলের কোনও ভাবান্তর হলো না। মৃদুস্বরে সে বলল, "লেফটেন্যান্ট জোচ্চোর নন, তিনি অত্যন্তই সৎ। তবে সেটা একটা বিশেষ-ধরনের সততা, সে তুমি ঠিক বুঝবে না রুপার্ট। বাসা-বদলানোটা ওঁর একটা শখ, তার জন্যে ওঁকে ভবঘুরে বলাটা তোমার ঠিক হয়নি। আর ওঁর বিরুদ্ধে এই-মাত্র যে তুমি একগাদা প্রমাণ উপস্থিত করলে ওগুলো সব প্রমাণ নয়, স্বাভাবিক ঘটনামাত্র। যথা আমাদের সামনে মিঃ মন্ট্‌মরেন্সীর সঙ্গে কথা বলতে গিয়ে

ভদ্রলোক একটু বিব্রত হয়ে পড়েছিলেন। তা হ্যাঁ, পড়েছিলেনই তো; তাতে কি হয়েছে? যে কোনও লোকই অন্য কারুর সামনে ব্যক্তিগত কথা বলতে গিয়ে বিব্রত হয়ে পড়তে পারেন। তারপর ওই তরোয়ালের ব্যাপারটা। লেফটেন্যান্ট সর্বক্ষণ তাঁর ওই তরোয়ালখানা সঙ্গে নিয়ে হাঁটেন, তাতে তোমার আপত্তি দেখা যাচ্ছে। আসলে, ওখানা তরোয়াল নয়, গুপ্তী। তা, বহুলোকই তো গুপ্তী নিয়ে পথ হাঁটে, কী-এমন মহাভারত তাতে অশুদ্ধ হয়েছে? তৃতীয়ত, রাস্তায় একটা দাঙ্গাহাঙ্গামা ঘটতে দেখে আত্মরক্ষার তাগিদেই তিনি তাঁর গুপ্তীখানাকে খাপ থেকে টেনে বার করেছিলেন। তাতেই বা তাঁর অপরাধ কোথায়? যে কটি ব্যাপারের তুমি উল্লেখ করেছ, তার প্রত্যেকটিই আমার মতে সম্পূর্ণ স্বাভাবিক। কোনওক্রমেই এতে করে প্রমাণিত হয় না যে—"

বেসিলের কথা তখনও শেষ হয়নি, দরজা খুলে বেসিলের ল্যাণ্ডলেডী হঠাৎ ঘরে এসে ঢুকলেন।

ভদ্রমহিলার মুখচোখ ভয়ত্রস্ত। ভাঙাভাঙা উত্তেজিত গলায় তিনি বললেন, "মিঃ গ্র্যান্ট, নীচে একজন পুলিশের লোক এসেছে; আপনার সঙ্গে দেখা করতে চায়।"

পুলিশ! সকলেই আমরা নির্বাক হয়ে বসে রইলাম। সেই নিস্তব্ধতার মধ্যে বেসিলের গলা শোনা গেল, "বেশ তো, তাকে উপরে পাঠিয়ে দিন।"

অল্পক্ষণের মধ্যেই গতরাত্রের সেই স্থূলাঙ্গ কনস্টেবলটি এসে হাজির হলো। ব্যস্তভাবে সে বলল, "বিরক্ত করলাম বলে মাপ করবেন। একটা জরুরী ব্যাপারে আমি এসেছি। কাল রাত্রে কপার স্ট্রীটে যে হাঙ্গামা হয়ে গেছে, আপনাদেরই মধ্যে কেউ একজন সেখানে উপস্থিত ছিলেন। এবং বিশেষ একটি ব্যক্তির দিকে তিনি আমার দৃষ্টি আকর্ষণ করেছিলেন।"

রুপার্টের দিকে চেয়ে দেখলাম, চোখদুটি তার উৎসাহে জ্বলজ্বল করছে। একটুকরো কাগজে লেখা কী-একটা বিবরণের সঙ্গে মিলিয়ে মিলিয়ে কনস্টেবলটি বলে যেতে লাগল, "যে ব্যক্তির প্রতি আমার দৃষ্টি আকর্ষণ করা হয়েছিল, তার চুল শাদা, পরণে শাদা ট্রাউজার আর শাদা শার্ট। দামী পোষাক, তবে হাঙ্গামায়

হিজিবিজির। আর হ্যাঁ, এই যে, ভদ্রলোকের নামটাও এখানে লেখা রয়েছে ; নাম হলো লেফটেন্যান্ট ড্রামণ্ড কীথ।"

হাসতে হাসতে বেসিল বলল, "ভারী মজার ব্যাপার তো। আমি যে এদিকে ওঁর দোষস্খালনের চেষ্টা করছিলাম। তা লেফটেন্যান্টের হয়েছে কি ?"

"সেই কথাই বলছি" কনস্টেবলটি বলল, "হাঙ্গামার ব্যাপারে যাদের সন্দেহ করা হয়েছিল তাদের সকলের কাছ থেকেই তৎক্ষণাৎ আমি নাম-ঠিকানা নিয়ে নিয়েছিলাম। উদ্দেশ্য ছিল, পুলিশের থেকে তাদের গতিবিধির ওপর দিনকতক কড়া নজর রাখা হবে। তা এখন দেখা যাচ্ছে যে এই ড্রামণ্ড কীথ একটা জাল-ঠিকানা দিয়েছেন। যে বাড়ির কথা তিনি বলেছেন, সেরকম কোনও বাড়ি সেখানে নেই।"

হাঁটু চাপড়ে উঠে দাঁড়াল রুপার্ট। বেসিলের দিকে তাকিয়ে বলল, "কী, এখনো তোমার ধারণা পালটায়নি ? এখন তুমি মনে কর যে লেফটেন্যান্ট একজন সত্যবাদী মহাপুরুষ ?"

ভ্রূকুঞ্চন করে বেসিল বলল, "জাল-ঠিকানা ! ব্যাপারটা একটু অস্বাভাবিক ঠেকছে। লোকটা সম্পূর্ণ নির্দোষ, তা সত্ত্বেও সে জাল-ঠিকানা—"

"থামো তুমি," রুপার্ট একেবারে খেঁকিয়ে উঠল, "যা তোমার বুদ্ধি দেখছি, কি করে যে এককালে তুমি জজ্-এর চাকরি করতে ঈশ্বর জানেন। নিজে তুমি নেহাৎ ভালমানুষ, তাই তোমার ধারণা হয়েছে যে, পৃথিবীশুদ্ধ সকলেই সৎলোক। এখনো কি তোমার মোহ কাটেনি লেফ্টেন্যান্টের সম্পর্কে ? বাপু হে, পরপর সব সাজিয়ে যাও। অজ্ঞাতকুলশীল ব্যক্তি, যতরাজ্যের গাঁজাখুরি গল্প, সন্দেহজনক কথোপকথন, খিড়কি গলি, গুণ্ডামারি, দাঙ্গাহাঙ্গামা—এবং সর্বোপরি এই জাল-ঠিকানা। আর, এই লোকটিকেই কিনা তুমি সৎলোক ভাবছ ! বলিহারী বুদ্ধি তোমার !"

বেসিল তার চেয়ার ছেড়ে উঠে দাঁড়াল, চিন্তামগ্নভাবে পদচারণা করতে করতে বলল, "ব্যাপারটা একটু অস্বাভাবিক ঠেকছে।" তারপর কনস্টেবলটির দিকে তাকিয়ে বলল, "ঠিকানাটা আপনি ঠিক্‌ঠাক টুকেছিলেন তো ? তারপর সত্যিসত্যিই বাড়িটাকে গিয়ে খুঁজে বার করবার চেষ্টা করেছিলেন আপনারা ?"

মৃদু হেসে কনস্টেবলটি বলল, "কিছুমাত্রও সন্দেহ নেই। জায়গাটা হল গিয়ে লণ্ডনেরই উপকণ্ঠে, আর শেষরাত্রে পুলিশ সেখানে ড্রামণ্ড কীথ্-এর সন্ধানে গিয়েছিল। গিয়ে তাদের চক্ষুস্থির, 'এল্‌ম্‌-নিবাস' বলে কোনও বাড়ি সেখানে নেই। ওটা একটা ফাঁকা জলা জায়গা, সামান্য কিছু গাছপালা আছে শুধু। ওর ধারেকাছেও কোনও জনমনিষ্যির সন্ধান পাওয়া গেল না। আগাগোড়াই ব্যাপারটা একটা মস্ত চালাকি; ওই ড্রামণ্ড কীথ্‌টি একটি বাস্তুঘুঘু। বেছে বেছে এমন একটা কিম্ভূত জায়গার ঠিকানা দিয়েছে যে, চট্‌ করে কিছু বুঝে ওঠাও অসম্ভব। সে যাই হোক, বাড়িঘরদুয়োর ও-অঞ্চলে কিছুই নেই; 'এল্‌ম্‌-নিবাস'-এর নামগন্ধও ওখানে খুঁজে পাওয়া গেল না।"

বেসিলের দিকে তাকিয়ে দেখি, সারামুখ তার অন্ধকার। জীবনে এই প্রথম তাকে অসহায় বলে মনে হ'ল। লেফ্‌টেন্যান্ট যে আসলে একটি ধাপ্পাবাজ সে বিষয়ে আর কোনই সন্দেহ নেই। একথা আমরা গোড়ার থেকেই বুঝতে পেরেছিলাম। শুধু বেসিলই যে কেন তা বুঝতে চাইছেনা ঈশ্বর জানেন। অস্ফুটস্বরে সে বলল, "সত্যিই তাহলে আপনারা খুঁজে দেখেছিলেন, কেমন? তা সত্ত্বেও ঠিকানাটার কোনও পাত্তা পাওয়া গেল না? অদ্ভুত ব্যাপার! ও হ্যাঁ, কী যেন ঠিকানাটা?"

কনস্টেবলটি তার কাগজপত্রের ওপর চোখ বুলতে লাগল। রুপার্ট ওদিকে একটা জানলায় ঠেস্ দিয়ে গোয়েন্দাসুলভ কায়দায় মৃদু মৃদু হাসছে। কনস্টেবলটিকে বাধা দিয়ে সে বলল, "বেসিল, তোমার সেই জাল-ঠিকানাটা চাইতো?" তারপর নিস্পৃহভঙ্গীতে টবের ফুলগাছটার একটা পাতা ছিঁড়তে ছিঁড়তে বলল, "আমিই বলছি শোনো; ঠিকানাটা আমি মুখস্ত করে রেখেছি।"

বেসিল বলল, "উত্তম করেছ। এখন ভনিতা রেখে ঠিকানাটা দাও তো—"

নির্বিকারভাবে কড়িকাঠের দিকে তাকিয়ে রুপার্ট বলল, "হ্যাঁ দিচ্ছি, ভুল হলে কনস্টেবলটিই আমাকে শুধ্‌রে দেবেন। ঠিকানাটা হল 'এল্‌ম্‌-নিবাস', বাক্‌টন কমন, সারে। জায়গাটা পার্কের কাছে।"

যন্ত্রণায় গোঙাতে গোঙাতে কনস্টেবলটি বলল, "আজ্ঞে হ্যাঁ, এই ঠিকানাই বটে।"

বিস্ফারিত চোখে বেসিল খানিকক্ষণ স্তব্ধভাবে তাকিয়ে রইল। তারপর হঠাৎ দেখি সে চেয়ারের পিঠে হেলান দিয়ে বসেছে, মাথাটা তার অস্বাভাবিকভাবে পিছনে হেলে পড়ছে। ব্যাপার কি? বেসিল কি অসুস্থ বোধ করছে? তাড়াতাড়ি তার দিকে এগিয়ে গেলাম আমি। তারপরেই আমি স্তম্ভিত। দেখি তার ঠোঁটদুটি বিস্ফারিত, ঈষৎ কাঁপছে। তারপরেই সে এক অট্টহাসি হেসে উঠল। সে কী হাসি! বাড়িঘরদোর যেন কাঁপতে লাগল। হাসি আর হাসি।

ঝাড়া দুটি মিনিট সে হাসল, তবু তার থামবার লক্ষণ নেই। আমরা ততক্ষণে রীতিমত ঘাবড়ে গিয়েছি।

আমাদের সেই কাহিল অবস্থা দেখেই বোধ হয় তার করুণা হল শেষপর্যন্ত, হাসি থামিয়ে বলল, "অত্যন্তই দুঃখিত আমি, এমন অভদ্রভাবে হাসবার জন্যে আমি অত্যন্তই লজ্জিত। আর তা ছাড়া এটা এখন হাসবার সময় নয়। লেফটেন্যান্ট ড্রামণ্ড কীথ্-এর সন্ধানে যদি যেতে হয় তো এখুনি আমাদের বেরিয়ে পড়া দরকার। একটু বাদেই ট্রেণ ছাড়বে।"

বোকার মতো শুধোলাম, "ট্রেণ! কোথাকার ট্রেণ?"

"সেই কথাই বলছি," ট্রাউজারের পকেটে হাত ঢুকিয়ে দিয়ে বেসিল গ্রাণ্ট উঠে দাঁড়াল, "কি যেন ঠিকানাটা? বাক্সটন, না কি যেন? এক্ষুনি তার ট্রেণ ধরতে হবে। কারুর কাছে টাইম-টেবল্ আছে?"

হতভম্ব হয়ে রুপার্ট বলল, "তার মানে? আমাদের কি এখন বাক্সটন কমন্-এ যেতে হবে নাকি?"

"কেন যাব না বল?" সহাস্যমুখে বেসিল শুধোল।

টব-এ রাখা ফুলগাছটাকে অস্থিরভাবে আঁকড়ে ধরল রুপার্ট, বলল, "কিন্তু যাবেই বা কেন?"

"লেফটেন্যান্ট ড্রামণ্ড্ কীথ্-এর সন্ধানে;" বেসিল বলল, "কেন, তোমাদের তাতে কোনও আপত্তি আছে?"

ফুলগাছটার থেকে নির্দয় হাতে একটা ডাল ভেঙে নিল বেসিল, অস্থিরভাবে সেটাকে মেঝের ওপর নিক্ষেপ করল ; তারপর বলল, "কিন্তু ওটা যে জাল-ঠিকানা ; ওখানে যে তার টিকিটিরও সন্ধান পাওয়া যাবে না তাও কি তোমাকে বুঝিয়ে বলতে হবে ?"

খাঁটি কথা। আমি এবং কনস্টেবলটি অনুমোদনের ভঙ্গীতে হাসলাম। রুপার্ট তাতে উৎসাহিত হয়ে গড়গড় করে বলে যেতে লাগল, "যদি বলো, তোমার ওই লেফটেন্যান্টটি এখন বাকিংহাম প্রাসাদে রয়েছেন তো সেকথায় আমি প্রতিবাদ করব না ; এমনও হতে পারে যে, সে এখন সেণ্ট পলস্ গীর্জার ছাতের ওপরকার মস্ত ক্রুশখানাতে তার ঠ্যাং ঝুলিয়ে বসে আছে ; যদি ব'ল, সে এখন হাজতে পচছে ( সেইটে হওয়াই সম্ভব ) তো তাও আমি মেনে নেব ; কিংবা এমনও হতে পারে যে, সে এখন আমাদের রান্নাঘরেই ঘাপ্‌টি মেরে বসে রয়েছে, কিংবা তোমার ভাঁড়ার ঘরের আলমারিতে। এর যে-কোনও জায়গাতেই সে এখন থাকতে পারে হয়তো। শুধু একটি জায়গাতে যে সে নেই সে-বিষয়ে আমি নিঃসন্দেহ ; যে-ঠিকানায় তুমি আমাদের নিয়ে যেতে চাইছ—সেখানে তার টিকিটিও খুঁজে পাওয়া যাবে না।"

"তাই নাকি ?" বেসিল তার ঝুল-কোটটাকে গায়ের ওপর চড়াতে চড়াতে শান্ত স্বরে বলল, "নিশ্চিন্ত থাকতে পার, যে-ঠিকানা লেফটেন্যান্ট দিয়েছেন সেইখানেই তাঁকে পাওয়া যাবে। সুতরাং এলে তোমরা ভালই করতে। তা বাপু একান্তই যদি না যেতে চাও তো তাতেও আমার আপত্তি নেই ; সেক্ষেত্রে আমি একলাই বাক্সটন কমন্-এ যাব।" বলে সে দরজার দিকে পা বাড়াল।

মানুষের ধর্মই হলো এই যে, কোনও কিছুকেই সে তার নাগালের বাইরে যেতে দিতে চায় না। বেসিলও তাই আমাদের নাগালের বাইরে চলে যাচ্ছে দেখে আমরা চঞ্চল হয়ে উঠলাম, এবং তিলমাত্রও সময় নষ্ট না করে তার অনুসরণ করলাম। দৌড়তে দৌড়তেই রুপার্ট তাকে বলল, "তোমার কি মাথা খারাপ হয়েছে বেসিল ? যেখানে আমরা চলেছি সেটা যে একটা ফাঁকা জায়গা, জনমনিষ্যির চিহ্নও যে সেখানে নেই। গোটাকতক গাছ আছে শুধু। আজেবাজে জাল-ঠিকানা একটা, তার

পেছনে দৌড়ে এখন আমাদের সময় নষ্ট করতে হবে এইভাবে? এর কি কোনও মানে হয়?"

"হুঁ," পকেট থেকে ঘড়ি বার করে সময় দেখল বেসিল, তারপর বলল, "কিন্তু, এ-ট্রেনটা আমরা মিস্ করলাম।" তারপর একটু থেমে থেকে বলল, "সে যাক্, একটু পরে গেলেও চলবে। আমার আবার একটু লেখার কাজ আছে, সেটাও ইতিমধ্যে সেরে নেওয়া যাবে। রুপার্ট, তুমিও তো বলেছিলে আজ ডালউইচ্ গ্যালারীতে যাবে, তাই না? তা বেশ, তুমিও সেখান থেকে ঘুরে আসতে পারো ইচ্ছে করলে। অবশ্য আমি ব্যস্ত হয়ে উঠেছিলাম, এত তাড়াহুড়োর কোনও দরকার নেই। তা ছাড়া, এখন গেলে তাঁকে হয়তো পাওয়াও যেত না। তার চাইতে পাঁচটা পনেরোর গাড়িতে যাবো, ছ'টার সময় সেটা পার্লে পৌঁছবে। লেফটেন্যান্ট তখন বাড়িতেই থাকবেন খুব সম্ভব।"

"বাড়িতেই থাকবেন—?" রুপার্ট একেবারে চেঁচিয়ে উঠল "কে বাড়িতে থাকবেন? তোমার ওই লেফটেন্যান্ট? কোথায় তাঁর বাড়ি?"

ফুল-কোটটার বোতাম আঁটতে আঁটতে বেসিল বলল, "কোথায় আবার, যে-ঠিকানা তিনি দিয়েছেন—সেইখানেই। কি যেন ঠিকানাটা। ও হ্যাঁ, এল্ম্-নিবাস, বাক্সটন কমন। তা সেইখানেই তাঁকে পাওয়া যাবে।"

হতাশায় ভেঙে পড়ল রুপার্ট, "কে বলল সেখানে তাকে পাওয়া যাবে? অসম্ভব। ওটা একটা জাল-ঠিকানা। ওরকম কোনও বাড়িই সেখানে নেই—"

সে কথা আমিও জানি। তা সত্ত্বেও আমরা বেসিলের সঙ্গ নিলাম। স্ট্যাণ্ড-এর থেকে টুপি এবং লাঠিটি হাতে তুলে নিয়ে তার সঙ্গেই চললাম আমরা। কিন্তু কেন যে চললাম তা জানি না। বেসিলকে সদাসর্বদা, সর্বরকম অবস্থায়, বিনা বাক্যব্যয়ে অনুসরণ করাই আমাদের স্বভাব। সে-অনুসরণ মূর্খতারই নামান্তর, সেকথা জেনেও। কিন্তু তাতে কিছু আসে যায় না। যদি সে আজ ব্রেকফাস্ট টেব্‌ল্ থেকে আচম্বিতে উঠে দাঁড়িয়ে নিমীলিতনেত্রে বলত, 'চলো যাই, একবার ভগবানের সঙ্গে দেখা করে আসি'—তো সেক্ষেত্রেও আমরা অন্ধভাবেই তাকে অনুসরণ করতাম।

সেদিনকার সেই সান্ধ্য-অভিযানের কথা চিরদিন আমার মনে থাকবে। পার্লে নেমে আমরা দক্ষিণমুখো যাত্রা করলাম; লণ্ডনের সেই নির্জন উপকণ্ঠে তখন গোধূলি নেমে এসেছে। এ-কী ভয়াবহ নির্জনতা। ইয়র্কশায়ারের জলাভূমি কি স্কটল্যাণ্ডের পার্বত্য অঞ্চলের থেকেও যে এ-জায়গাটা আরো বেশী নিস্তব্ধ। অথচ কোলাহলমুখর লণ্ডনেরই এটা উপকণ্ঠ; ভাবতেও আমার কষ্ট হলো। সর্বত্র এক নিষ্প্রাণ স্তব্ধতা, এক ভৌতিক প্রশান্তি। বাক্সটন কমন্-এর বিরাট প্রান্তর যেন একটা প্রাগৈতিহাসিক পশুর মতো গা-হাত-পা ছড়িয়ে পড়ে রয়েছে। যেদিকে চাই, শুধু মাঠ আর মাঠ।

মাঠ তো নয়, যেন মূর্তিমান হতাশা; তখন আমার যা মানসিক অবস্থা তাতে অন্তত এই কথাটাই মনে হলো। এই মেঠোপথ, এই উর্ধবাহু এলম্-গাছ, এই বিরলতৃণ প্রান্তর—এর কোনও কিছুরই যেন কোনও অর্থ নেই। এবং সবচাইতে নিরর্থক আমাদের এই সান্ধ্য-অভিযাত্রা। ভূতগ্রস্ত মূর্খের মতো এক মিথ্যা-আলেয়ার পিছনে আমরা দৌড়ে মরছি। তাও আবার এক উন্মাদের নেতৃত্বে। যে-ঠিকানার কোনও অস্তিত্ব পর্যন্ত নেই সেই জাল-ঠিকানায় এক জোচ্চোরের সন্ধানে এসেছি আমরা। সমস্ত ব্যাপারটাই একটা মর্মান্তিক প্রহসন। পশ্চিম দিগন্তে তখন সূর্য ডুবছে, সমস্ত আকাশে সে যেন একটা বিদ্রূপের হাসি ছড়িয়ে দিয়ে গেল।

সর্বাগ্রে বেসিল গ্রাণ্ট, কোটের কলারে গলা ঢেকে নিয়ে সে নীরবে পথ হাটছে। পিছনে আমরা। সূর্য ডুবে গেছে, রাত্রি নামছে, চারদিক অন্ধকার। বেসিল হঠাৎ থমকে থামল; ট্রাউজারের পকেটে হাত ঢুকিয়ে দিয়ে পিছন ফিরে দাঁড়াল সে। সেই অন্ধকারের মধ্যে নজর চালিয়ে দেখলাম, সারা মুখে তার সাফল্যের হাসি ফুটে উঠেছে।

হাততালি দিয়ে সে বলল, "ব্যস। আমরা আমাদের গন্তব্যস্থলে পৌঁছে গেছি।"

সেই নিষ্ফলা বন্ধ্যা প্রান্তরে তখন কনকনে ঠাণ্ডা হাওয়া বইছে; সামনে দুটি বিরাট এলম্-গাছ, আকাশে ডালপালা ছড়িয়ে দিয়ে স্তব্ধ প্রহরীর মতো

দাঁড়িয়ে রয়েছে যেন। লোকালয়ের নামগন্ধও নেই কোনোখানে। চেয়ে দেখি, কী-এক দুর্জ্ঞেয় আনন্দে বেসিল গ্র্যান্টের সারা মুখ যেন উদ্ভাসিত হয়ে উঠেছে।

"আঃ, কী আনন্দ," বেসিল বলল, "আবার আমরা লোকালয়ে ফিরে এসেছি; ভাবতেই আমার আনন্দ হচ্ছে। শান্তির সন্ধানে যারা অরণ্যের শরণ নেয়, তারা মূর্খ। প্রকৃতির প্রলয়ঙ্কর রূপটিকে তারা দেখেনি, দেখলে তাদের ভুল ভাঙত। বুঝতে পারত যে, গৃহের তুল্য শান্তি আর অন্য কোথাও নেই; আকাশে নেই, বাতাসে নেই, কোথাও নেই। এই কনকনে হাওয়ার দিনে চুপচাপ একটি আগুনের চুল্লীর পাশে বসে' বসে' নিঃসীম আনন্দের স্পর্শে উষ্ণ হয়ে ওঠা—আহা, অরণ্যের নির্জন শান্তি তার কাছে তুচ্ছ। কিংবা ক'জন বন্ধুবান্ধব মিলে এই সন্ধ্যায় বসে' মনের স্রোত বইয়ে দেওয়া—তার সঙ্গে কি নদীর স্রোতের তুলনা হয়? তুচ্ছ, নদী সেখানে তুচ্ছ। এবং শোন হে রুপার্ট গ্র্যান্ট, আর মাত্র এক-মিনিটের মামলা,—তারপরেই তুমি চমৎকার এক ভদ্রলোকের বৈঠকখানায় বসে' বোতল বোতল মদ ওড়াতে পারবে—এ আশ্বাস তোমাকে আমি দিলাম। শুনে খুশী হলে তো?"

বেসিল বলে কী! রুপার্ট এবং আমি ভয়ে ভয়ে একবার দৃষ্টি বিনিময় করলাম। এল্ম্-গাছের বুকে বাতাসের একটানা হাহাকার। বেসিল বলেই চলল, "দেখে নিও তোমরা, সত্যিসত্যিই লেফ্‌টেন্যান্ট বেশ সজ্জন ব্যক্তি, রীতিমত অতিথিবৎসল। আগে যখন ইয়ারমুথ্-এর চোরকুঠরিতে থাকতেন, খুব খাইয়েছিলেন আমাকে একদিন। আরো একদিন খুব খাতিরযত্ন করেছিলেন, তখন তিনি লণ্ডনের এক গুদামঘরে থাকতেন। খুবই ভদ্রলোক। তা ছাড়া তাঁর আরও একটা বড় গুণ আছে, আগেই সেকথা বলেছি।"

"বড় গুণ?" আমি শুধোলাম, "কী তার বড় গুণ?"

বেসিল জবাব দিল, "লেফ্‌টেন্যান্টের সবচাইতে বড় গুণ হলো তাঁর সত্যবাদিতা।"

রুপার্ট একেবারে তেলেবেগুনে জ্বলে উঠল। রাগের চোটে মাটিতে পা

ভুঁজিয়ে বলল, "তাই নাকি! তা এই বুঝি তাঁর সত্যবাদিতার নমুনা? আর তোমারও বলিহারী বুদ্ধি; খেয়েদেয়ে কাজ নেই, নাহক খানিকক্ষণ আমাদের ছুটি করিয়ে মারলে।

পাছে ঠেসান দিয়ে বেসিল বলল, "এ তোমার অন্যায় রাগ রুপার্ট। সত্যিই তিনি সত্যবাদী, বড্ডো-বেশী সত্যবাদী; এতটা সত্যবাদী তাঁর না হলেও চলত। মুশকিল কি জানো, আমাদের মতো তিনি রং চড়িয়ে কথা বলতে শেখেন নি, আর সেইখানেই যতো গোল বেধেছে। তা সে যাই হোক, চলো—এবারে ঘরে ঢোকা যাক; নইলে আবার খেতে বসতে দেরি হয়ে যাবে।"

রুপার্টের দিকে তাকিয়ে দেখলাম, সারা মুখ তার ভয়ে শাদা হয়ে গিয়েছে। ফিস্‌-ফিস্‌ করে সে আমার কানে কানে বলল, "ব্যাপারটা কিছু বুঝতে পারছেন? ঘর কোথায় এখানে? বেসিল কি স্বপ্ন দেখছে নাকি?"

তা-ই হবে বোধহয়; বেসিল বোধহয় তার সম্বিৎ হারিয়েছে। চিৎকার করে বলে উঠলাম, "কোথায় যেতে বলছ হে, ঘর কোথায় এখানে?" সেই নির্জন ধূ ধূ প্রান্তরে দাঁড়িয়ে প্রশ্নটাকে যেন নিজের কানেই কেমন অবাস্তব শোনাল।

"কেন, এই তো"—বলে একলাফে বেসিল সেই বিরাট গাছে চড়ে বসল। দেখলাম তরতর করে সে উপরে উঠে যাচ্ছে। একটু বাদেই সে শাখাপ্রশাখা আর নিবিড় পত্রগুচ্ছের আড়ালে মিলিয়ে গেল। দূর থেকে তার আহ্বান শুনতে পেলাম; অনেক উঁচু থেকে সে বলছে, "এসো হে, উঠে এসো সব। শীগগির এসো, নইলে আবার খেতে বসতে দেরি হয়ে যাবে।"

বিরাট দুটি এল্‌ম্‌-গাছ, একেবারে গা-ঘেঁষাঘেঁষি করে তারা আকাশে উঠে গেছে। ডালপালা দিয়ে এমনভাবে জড়িয়ে ধরেছে পরস্পরকে যে, সহজেই পা রেখে রেখে ওপরে উঠে যাওয়া যায়।

আমরাও বোধহয় পাগল হয়ে গিয়েছিলাম; তাই যদি না হবে তো কী দরকার ছিল বেসিলের আহ্বানে সাড়া দেবার? ডালপালার সিঁড়িতে পা রেখে রেখে আমরা উপরে উঠতে লাগলাম। উপরে, উপরে, আরো উপরে। মনে হলো,

এ-সিঁড়ি বোধহয় আকাশে গিয়ে ঠেকেছে; আর সেখানে স্বর্গের দরজায় দাঁড়িয়ে বেসিল গ্রান্ট বোধ হয় সাদর অভ্যর্থনা জানাচ্ছে আমাদের।

তখন বোধহয় মাঝবরাবর গিয়ে পৌঁচেছি। গায়ে হঠাৎ কনকনে ঠাণ্ডা হাওয়ার স্পর্শ লাগতেই আমার সম্বিৎ ফিরে এল। এ কী করছি আমরা! এ কী পাগলামি করছি! সমস্ত ব্যাপারটার নিদারুণ হাস্যকরতা যেন একমুহূর্তে আমার চোখের সামনে ভেসে উঠল। এক মিথ্যাবাদী ধাপ্পাবাজ, তার সন্ধানে বেরিয়ে কিনা শেষ পর্যন্ত ক'জন সুস্থ মানুষে মিলে গাছে চড়ে বসে আছি! আর সেই হতভাগা হয়তো এতক্ষণে সোহোর কোনও নোংরা রেস্তোরাঁয় বসে' প্রাণপণে হাসছে আমাদের ঠকাতে পেরে। তবু তো সে আমাদের এই বৃক্ষারোহণ-পর্বের কথা জানে না। জানলে বোধহয় হাসতে হাসতে তার দম আটকে যেত। নিজেদের এই মূর্খতার কথা আর-একবার ভাবতেই আমার মাথা ঘুরে গেল। গাছ থেকে প্রায় পড়েই যাচ্ছিলাম, হাত বাড়িয়ে একটা ডাল আঁকড়ে ধরে কোনও-ক্রমে আত্মরক্ষা করলাম।

আমার ঠিক ওপরেই চলো রুপার্ট; আর-কয়েক ধাপ সে এগিয়ে রয়েছে। হঠাৎ তার গলা শুনতে পেলাম, "মিঃ সুইনবার্ণ, এ কী পাগলামি করছি আমরা, চলুন—নীচে নামা যাক।" প্রস্তাব শুনে বুঝলাম, তারও সম্বিৎ ফিরে এসেছে।

বললাম, "কিন্তু বেসিলের কি হবে? তাকে ফেলে তো আর চলে যাওয়া যায় না"—

"বেসিল?" রুপার্ট জবাব দিল, "সে এতক্ষণে ঢের উঁচুতে উঠে গেছে। শকুনের বাসার মধ্যে লেফ্‌টেন্যান্ট কীথ্‌কে তালাশ করছে হয়তো। যতো সব ছেলেমানুষী!"

বলতে কি, আমরাও ততক্ষণে অনেক উঁচুতে উঠে এসেছি। গাছের গুঁড়ি-গুলো তখন তীব্র বাতাসে মৃদু মৃদু আন্দোলিত হচ্ছে। নীচের দিকে তাকিয়ে আমি স্থির হয়ে গেলাম; দেখলাম, এল্‌ম্‌-গাছ দু'টি একেবারে সরাসরি মাটিতে গিয়ে মিশেছে। ঠিক এ-ধরণের দৃশ্য দেখতে আমরা অভ্যস্ত নই। সাধারণত নীচে দাঁড়িয়ে দেখে থাকি যে, উঁচু উঁচু গাছগুলি সব আকাশে গিয়ে মিশেছে।

এই প্রথম ব্যাপারটাকে আমি উল্টো-দিক থেকে দেখলাম। উপরে দাঁড়িয়ে নীচের দিকে তাকিয়ে দেখলাম যে, সেই দীর্ঘ এল্ম্-গাছ দুটি একেবারে মাটিতে গিয়ে মিশেছে। আবার আমার মাথা ঘুরে গেল।

সামলে উঠে ক্ষীণকণ্ঠে বললাম, "কোনও মতেই কি বেসিলকে এখন ফিরিয়ে আনা যায় না ?"

"না," রুপার্ট জবাব দিল, "সে এতক্ষণে ঢের উপরে উঠে গেছে। তাই যাক্; একেবারে মগডালে গিয়ে পৌছুক। সেখানে গিয়ে যখন দেখবে যে সবকিছু ফক্কিকার তখন হয়তো তার জ্ঞান ফিরে আসতে পারে।" এখন সে উন্মাদ; ঐ শুনুন, আপন মনে কী যেন সে বলছে।"

বললাম, "আমাদের উদ্দেশ্যেই কিছু বলছে না তো ?"

রুপার্ট বলল "না, সেক্ষেত্রে সে চেঁচিয়ে কথা বলত। কিন্তু, এই বা কি রকম ! মাঝে মাঝেই অবশ্য ও পাগল হয়ে যায়, কিন্তু আগে আর কখনো এভাবে নিজের সঙ্গে কথা কইতে শুনি নি। নাঃ, লক্ষণ বড় খারাপ; আজ বোধ হয় একেবারেই খেপে গেছে।"

বললাম, "তাই হবে হয়তো।" তারপর কান পেতে কথাগুলি শুনতে লাগলাম। অনেক উঁচু থেকে ভেসে আসছে বেসিলের গলা; মৃদু, অস্পষ্ট। নিবিড় পত্রগুচ্ছের আড়ালে বসে আপনমনে সে কথা কইছে, আবার হাসছেও মাঝে মাঝে।

কিছুক্ষণ আমরা স্তব্ধ হয়ে শুনলাম। তারপর রুপার্ট হঠাৎ চেঁচিয়ে উঠল, "হা ঈশ্বর ! এ কী কাণ্ড !"

বললাম, "কেন, কেন—কী হয়েছে ? খোঁচাটোচা লাগল নাকি ?"

"না," ভয়ত্রস্ত অদ্ভুত গলায় রুপার্ট বলল, "ভাল করে একবার বেসিলের কথাগুলি শুনুন। কিছু বুঝতে পারছেন না ? বুঝতে পারছেন না যে আর-কারুর সঙ্গে ও কথা বলছে ?"

বললাম, "তাই নাকি ? তাহলে নিশ্চয়ই আমাদের উদ্দেশ্যে কিছু বলছে।"

"না, তাও না। অন্য কারুর সঙ্গে কথা বলছে নিশ্চয়ই।"

হঠাৎ একটা দমকা-হাওয়ায় আমাদের মাথার ওপর থেকে ডালপালাগুলি একটু

সরে গেল একপাশে ; তারপর বাতাসের বেগটা একটু সরে আসতেই ফের বেসিলের গলা শুনতে পেলাম। এবারে আর আমার কোনও সন্দেহ রইল না। ঠিকই বলেছে রুপার্ট—শুধু বেসিলেরই গলা নয়, আরেকজনের গলাও শুনতে পেলাম আমি।"

আর হঠাৎ সেই উঁচু ডাল থেকে আমাদের উদ্দেশ্যে চেঁচিয়ে চেঁচিয়ে বলে উঠল বেসিল, "এসো হে, উপরে এসো সবাই। দেখবে এসো, লেফটেন্যান্ট কীথ তোমাদের জন্যে অপেক্ষা করছেন।"

একটু পরে লেফ্‌টেন্যান্টের গলাও শুনতে পেলাম, "আসুন, আসুন। বড়োই খুশী হলাম আপনাদের দেখে। তা বাইরে দাঁড়িয়ে কেন, ভেতরে আসুন।"

উপরে তাকিয়ে দেখি ডালপালার ভিড় সরিয়ে দিয়ে লেফ্‌টেন্যান্ট তাঁর মুখ বাড়িয়ে দিয়েছেন। সেই বিবর্ণ তবু সহাস্য মুখ,—সেই কুচকুচে কালো সযত্ন-বিন্যস্ত গোঁফ। চিনতে আমাদের কষ্ট হলো না।

স্তম্ভিত হয়ে গেলাম আমরা, মনে হলো আমাদের বাক্‌শক্তি কেউ হরণ করে নিয়েছে। মোহাবিষ্টের মতো আমরা উপরে উঠতে লাগলাম। উপরে, আরো উপরে। উঠে দেখি, তাজ্জব ব্যাপার। গাছের ওপরেই ছোট্ট একখানা গোল-মতন ঘর। দেয়াল বৃত্তাকার, মেঝেতে গদি আঁটা। টিমটিমে একটা বাতি জ্বলছে একপাশে। দেওয়ালের গায়ে ঝোলানো তাক, বই সাজানো। আসবাব-পত্রের মধ্যে একটা গোলটেবিল, টেবিল ঘিরে বসবার আসন। ঘরের মধ্যে সবশুদ্ধ তিনজন লোক। প্রথমজন বেসিল। বেশ জাঁকিয়ে বসে আছে। মুখে একটা নির্লিপ্ত প্রশান্তি। মৌজ করে সে সিগারেট টানছে, ধীরেসুস্থে ধোঁয়া ছাড়ছে। দ্বিতীয় ব্যক্তি লেফ্‌টেন্যান্ট ড্রামণ্ড্‌ কীথ্‌। লেফ্‌টেন্যান্টকেও বেশ খুশী-খুশীই দেখাচ্ছে, তবে বেসিলের মতো তাঁকে ঠিক অতোটা নিশ্চিন্ত মনে হলো না। আর তৃতীয়জন হলেন মিঃ মন্টমরেন্সী, সেই গুঁকো হাউস-এজেন্ট। লেফটেন্যান্টের বর্ষা, তাঁর সবুজ ছাতা, তাঁর তরোয়াল—সেগুলোও বাদ পড়েনি—দেওয়ালের গায়ে ঝুলছে। আর তাঁর সেই মেনোমদের বোতলটা, সযত্নে সেটা ম্যান্টলপীসের ওপর রক্ষিত। ঘরের কোণে সেই বাইস্কেলটাও রয়েছে দেখলাম।

টেবিলটার ঠিক মাঝখানে বড় একবোতল শ্যাম্পেন। গ্লাসগুলি সব পাশাপাশি সাজানো রয়েছে। এবারে আমাদের বসে পড়লেই হয়।

আর আমাদের অনেক অনেক নীচে বাতাসের সেই অবিশ্রান্ত একটানা গর্জন। গাছটাকে একটা আলোকস্তম্ভ বলে মনে হলো, তার পায়ের তলায় যেন সমুদ্রের উত্তাল তরঙ্গমালা এসে আছড়ে আছড়ে পড়ছে। নাকি আমরা জাহাজে বসে আছি? ঘরখানা যেন তার ছোট্ট-একটা কেবিন; ঢেউয়ে ঢেউয়ে আন্দোলিত হচ্ছে।

গ্লাসে গ্লাসে স্থাম্পেন ঢালা হলো, তবু আমাদের উঠবার নাম নেই। বোকার মত আমরা বসে আছি, আমি আর রুপার্ট। বিস্ময়ের জের আমাদের এতটুকুও কাটে নি। বেসিলই কথা কইল সর্বপ্রথম। মৃদু হেসে বলল, "কি হে রুপার্ট, এখনো তোমার অবিশ্বাস? লেফটেন্যান্ট অবশ্য একটু বিশ্রীরকমেরই সত্যবাদী, কিন্তু তাই বলে—"

বোকার মতো আমতা আমতা করতে লাগল রুপার্ট, "কিছুই আমি বুঝতে পারছি না বেসিল। লেফটেন্যান্ট তো তাঁর ঠিকানা বলেছিলেন—"

সহাস্যে জবাব দিলেন লেফটেন্যান্ট, "ঠিকই বলেছিলাম। কনস্টেবলটি আমাকে জিজ্ঞেস করল, আমি থাকি কোথায়। আমি বললাম, 'এল্ম্-নিবাস, বাক্সটন কমন।' তা আমি কিছু অন্যায় বলেছি? এইটেই তো আমার ঠিকানা, এইখানেই তো আমি থাকি। মিঃ মণ্ট্‌মরেন্সীর সঙ্গে তো আপনাদের আগেই আলাপ হয়ে গেছে; এই ধরণের যতো বাড়ি রয়েছে—ইনি হচ্ছেন তারই এজেন্ট। এ ব্যাপারে ইনি একজন বিশেষজ্ঞ ব্যক্তি। এসব বাড়ি আবার চট্ করে কাউকে ভাড়া দেওয়া হয় না, ব্যাপারটার বৈশিষ্ট্য তাতে নষ্ট হতে পারে। তবে আমাকে তো আপনারা জানেন, বাসাবদল আমার একটা নেশা বললেও চলে। আমার কি আর এসব অজানা থাকে?"

রুপার্ট ততক্ষণে একটু চাঙ্গা হয়ে উঠেছে। সাগ্রহে সে জিজ্ঞেস করল, "তাই নাকি মিঃ মণ্ট্‌মরেন্সী? আপনি বুঝি গোছো-বাড়ির এজেন্ট?"

মিঃ মণ্ট্‌মরেন্সী তার এই আকস্মিক প্রশ্নাঘাতে একটু বিব্রত হয়ে পড়লেন।

অপ্রস্তুতভাবে পকেট হাতড়াতে হাতড়াতে আঙুলে জড়িয়ে ছোট্ট একটা নির্বিষ সাপকে তিনি টেনে বার করে আনলেন, তারপর অন্যমনস্কভাবে সেটাকে টেবিলের ওপরে ছেড়ে দিয়ে বললেন, "তা, হ্যাঁ—তাও বলতে পারেন। মানে হচ্ছে আমার বাবা-মা চেয়েছিলেন আমি বাড়ির এজেন্ট হই। তা আমার আবার ছোটবেলা থেকেই জীবজন্তু, গাছপালা এই সব নিয়ে নাড়াচাড়া করবার শখ্। বাবা-মা—কেউ আর আজ বেঁচে নেই। এখন, তাঁদের ইচ্ছেটাকেও তো অসম্মান করা যায় না;—তাই আমি এই গেছো-বাড়ির এজেন্সী খুলেছি। এতে করে' আমার ভূমিকাই বজায় রইল। তাঁদের কথাও রাখা হলো, সেইসঙ্গে আমার নিজের শখটাও মিটল। মানে এও তো একহিসেবে উদ্ভিদতত্ত্বেরই ব্যাপার; কেমন তাই না?"

রুপার্ট আর হাসি চেপে রাখতে পারলনা; হাসতে হাসতে বলল, "নিশ্চয়; তাতে আর সন্দেহ কি। তা মিঃ মণ্ট্‌মরেন্সী, ভাড়াটে জোটে তো আপনার?"

"জোটে, তবে খুব কম। তা ছাড়া সব লোককে আবার ভাড়া দেওয়া হয় না।" জবাব দিয়ে তিনি লেফটেন্যান্টের দিকে তাকালেন। সত্যি বলতে কি, আমার মনে হলো—লেফটেন্যান্ট ড্রামণ্ড্ . কীথ্ই আপাতত তাঁর একমাত্র ভাড়াটে।

সিগারেটে টান দিয়ে একগাল ধোঁয়া ছাড়ল বেসিল। তারপর বলল, "দুটি কথা তোমাদের স্মরণ রাখা দরকার। প্রথমটি হ'ল এই যে, কারুর সম্ভাব্য আচরণ সম্পর্কে কোনও অনুমান করতে গিয়ে কক্ষণো যেন তালগোল পাকিয়ে ফেলো না। মনে রাখবে, যাঁরা হিসেবী লোক—তাঁরা সব ব্যাপারেই হিসেবী; আর যাঁরা পাগলাটে—তাঁরা সব ব্যাপারেই পাগলাটে। দ্বিতীয় কথাটি হলো এই যে, সব চাইতে যেটা স্বাভাবিক সত্য, সেইটেকেই আমাদের সব-চাইতে অদ্ভুত বলে' মনে হয়। এই লেফটেন্যান্টের কথাই ধরোনা কেন। লেফটেন্যান্ট যদি আজ শহরের এক ঘিঞ্জিপাড়ার মধ্যে একটা পাকাবাড়ি কিনতেন, আর তার নাম দিতেন 'এল্ম্-নিবাস', তো তোমাদের কাছে সেটা একটুকুও অদ্ভুত ঠেকত না। লেফটেন্যান্টের পক্ষে সেই অস্বাভাবিক নামকরণ মিথ্যাচরণেরই শামিল

হতো এবং সেই বিদ্যাটাকেই তোমরা সহজ মনে গ্রহণ করতে। বর্তমান ক্ষেত্রে লেফটেন্যান্ট তাঁর বাড়ির একটা সত্যি-নাম দিয়েছেন, তা সত্ত্বেও তার অর্থ তোমরা বুঝতে পারো নি।"

লেফটেন্যান্ট ভ্রামণ্ড কীথ-এর মুখে একটা স্মিতহাস্য ফুটে উঠল; তিনি বললেন, "থাক থাক, ওকথা এখন থাক। নিন, শ্যাম্পেনের গ্লাশ তুলে নিন সবাই; যা হাওয়া বইছে সব নইলে উল্টে যাবে।"

মদের গ্লাশে চুমুক দিলাম আমরা। বাইরে তখন ঝড়ো হাওয়া বইছে; হাওয়ায় হাওয়ায় 'এল্‌ম্‌-নিবাস' মৃদুমন্দ আন্দোলিত হতে লাগল।

## পঞ্চম পর্ব : নৃত্যের তালে তালে

বেসিল গ্র্যান্টের বন্ধুবান্ধব খুব অল্প। তা-বলে কেউ তাকে অসামাজিক ঠাউরে নেবেন না। যে-কোনও লোকের সঙ্গেই হোক, যে-কোনও জায়গাতেই হোক, দিল খুলে সে আড্ডা জমাবে। কুশলপ্রশ্নাদি জিজ্ঞেস করবে। পৃথিবীকে সে যেন স্টেশনের ওয়েটিং রুম কি একটা চলন্ত ওমনিবাসের মত গ্রহণ করেছে। একটু বাদেই কে কোথায় চলে যাব ঠিক নেই; সুতরাং, যে দু-পাঁচজন ভদ্রলোকের সঙ্গে দেখাসাক্ষাৎ হচ্ছে, নাও—আশ মিটিয়ে তাঁদের সঙ্গে আড্ডা জমিয়ে নাও।

সত্যিই তাই। এই আজ কিছুক্ষণের জন্যে যাদের সঙ্গে সে গল্পগুজবে মত্ত হয়ে উঠল, আগামীকাল তার জীবন থেকে তারা মুছে যাবে একেবারে। এক-আধজন শুধু লেপটে থাকবে শেষ পর্যন্ত; বেসিলের তারা আমৃত্যু সহচর।

বেসিলের বন্ধুগোষ্ঠী সঙ্কীর্ণ; তারা সব বিচিত্র লোক; পরস্পরের সঙ্গে তাদের এতটুকুও মিল নেই। একবার যদি দেখেন তাদের, মনে হবে বেসিল যেন ইচ্ছে করেই উল্টোপাল্টা সব 'টাইপ্‌' জুটিয়ে রেখেছে। মনে হবে, মানুষ নয়, মালগাড়ি-থেকে-খসে-পড়া এক-একটি মাল যেন। জনকয়েকের একটু পরিচয় দিই। একজন

হচ্ছেন ঘোড়ার ডাক্তার, চেহারাটা তাঁর জকীর মতো। অন্যজনের মুখে পাকা ধপধপে দাড়ি; কথাবার্তা ধোঁয়াটে। কী তার অর্থ—ঈশ্বর জানেন। তৃতীয়জন এক ছোকরা-ক্যাপ্টেন, চেহারায় কোনও উল্লেখযোগ্য বৈশিষ্ট্য নেই। চতুর্থজন এক ডেন্টিস্ট, দাড়ি কামানো। এঁর চেহারাও নিতান্তই বৈশিষ্ট্যহীন; ডেন্টিস্টদের সব যে-ধরণের চেহারা হয়ে থাকে ঠিক সেইধরণেরই আর কি। বেসিলের আর-এক বন্ধু হচ্ছেন মেজর ব্রাউন। তাঁকে আপনারা চেনেন; হ্যাঁ—সেই বেঁটেখাটো কিটকাট ভদ্রলোক। বেসিলের সঙ্গে তাঁর প্রথম আলাপ এক হোটেলে। টুপি নিয়ে কথা হচ্ছিল; বেসিল এক-একটা মন্তব্য ঝাড়ে আর তিনি হেসে গড়াগড়ি যান। ব্যস্, বন্ধুত্ব জমে গেল। একসঙ্গে একই গাড়ীতে তাঁরা বাড়ি ফিরলেন। তারপর, যদ্দিন পর্যন্ত বেঁচে ছিলেন, হপ্তায় দুদিন তাঁরা এ-ওর বাড়িতে নেমন্তন্ন খেয়েছেন। এ-ব্যবস্থার আর কোনও নড়চড় হয়নি। আর আমার সঙ্গে যখন ওর প্রথম দেখা, তখনো ও জজ্-এর চাকরি করছে। ন্যাশনাল লাইব্রেরী ক্লাবের গাড়িবারান্দায় দাঁড়িয়ে আলাপ হলো। প্রথমে আরম্ভ হয়েছিল আবহাওয়া নিয়ে, শেষপর্যন্ত তা রাজনীতি এবং ঈশ্বরের অস্তিত্বে গিয়ে ঠেকল। তা এতে অবাক হওয়ার কিছুই নেই। মনে রাখবেন, অচেনা লোকদের সঙ্গেই আমরা সবচাইতে গুরুত্বপূর্ণ বিষয় নিয়ে আলাপ করে থাকি। এ আমাদের মজ্জাগত স্বভাব।

এবং এর কতকটা যুক্তিসঙ্গত হেতুও বর্তমান। কেউ যখন আমাদের চেনা হয়ে যায়, তখন বড় মুশকিল। একবার মনে হয়, এঁর চেহারাটা বোধ হয় আমার এক দূরসম্পর্কের কাকার মতো, পরক্ষণেই আবার তার গোঁফের দিকে নজর পড়ে। মন উচাটন হয়, দৃষ্টি আচ্ছন্ন হয়ে যায়। ফলে আর উচ্চস্তরের আলাপ জমাবার উপায় থাকে না। অপরপক্ষে যে-লোক আমাদের সম্পূর্ণ অচেনা, একমাত্র তারই মধ্যে বোধ হয় মানুষের শাশ্বত রূপটিকে অবলোকন করা সম্ভব। সেইজন্যেই তার সঙ্গে কথা কয়ে সুখ, সেইজন্যেই বুঝি ঈশ্বর সম্পর্কেও তার সঙ্গে আলাপ করতে সাধ যায়।

সে যাক্। বেসিলের বন্ধুগোষ্ঠী নিয়ে কথা হচ্ছিল। তার মধ্যে প্রফেসর চ্যাড লোকটি বড় মজার। নৃতাত্ত্বিক মহলে (এ মহল আমাদের ধরাছোঁয়ার

বাক্যব্যয় করল না, বড়াম করে দরজাটা বন্ধ করে দিল। আমাদের একেবারে নাকের ডগাতেই।

অগত্যা আমরা রাস্তাতেই উঠে এলাম আবার। রুপার্ট একটু ক্ষুণ্ণ হয়েছে বুঝলাম। মৃদুকণ্ঠে সে বলল, "নাঃ, এরা বড্ডই অভদ্র। বড্ডই অভদ্র।" পেছন ফিরে দেখলাম, দরজার আড়ালের সেই আবছায়া মূর্তিটিও ততক্ষণে অদৃশ্য হয়ে গেছে।

দু-হাত একত্র করে আমার দিকে তাকাল রুপার্ট ; বলল, "বুঝলেন কিছু ?"

কিচ্ছু না। আসলে আমি একেবারে স্তম্ভিত হয়ে গিয়েছিলাম। সেকথা স্বীকার করতে আমার লজ্জা হলোনা। আমার মাথায় আবার তখন আর একটা কথার উদয় হলো।

আমতা আমতা করে বললাম, "ছ্যাখো হে রুপার্ট, বেসিলকে একবার ব্যাপারটা জানান দরকার। তুমি কি বল ?"

উদাত্তকণ্ঠে রুপার্ট বলল, "হ্যাঁ—তা ক্ষতি কি। একটু বাদেই গ্লস্টার রোড স্টেশনে বেসিলের সঙ্গে আমার দেখা করবার কথা। চলুন একটা গাড়ি নেওয়া যাক। ও অবশ্য এসব কথা হেসেই উড়িয়ে দেবার চেষ্টা করতে পারে। তা করুক, তাতে আমাদের বয়েই গেল।"

গ্লস্টার রোড স্টেশনে গিয়ে দেখি চতুর্দিক ধূ ধূ। লোকজন প্রায় নেই বললেই চলে। কোথায় বেসিল! কোথায় আবার, ঐ তো। কাউন্টারের সামনে সে দাঁড়িয়ে আছে। মাথায় তার শাদা একটা মস্তবড় টুপি। প্রথমে ভেবেছিলাম বুঝি সে ট্রেনের টিকিট কাটছে, কোথাও হয়তো যাবে। কিন্তু টিকিট কাটতে তো অতক্ষণ দাঁড়িয়ে থাকবার কথা নয়। কাছে গিয়ে দেখি ওয়েবব্লাস্, বুকিং ক্লার্কের সঙ্গে মহানন্দে সে ধর্মতত্ত্ব নিয়ে আলাপ জুড়ে দিয়েছে। সে-একখানা দেখবার মত ব্যাপার। ক্লার্কটি তো মহা-উত্তেজিত, পারে তো সে কাউন্টারের ঘুলঘুলি দিয়ে বাইরে মাথা গলিয়ে দেয়। অদৃষ্টবাদ নিয়ে তর্ক চলছে তখন। ক্লার্কটি অদৃষ্টবাদী ; এমন কিছু সে বলে থাকবে বেসিলের যা আদৌ মনঃপূত নয়। সবেমাত্র একটা উল্টোপ্যাচ কষে বেসিল তাকে ঘায়েল করবার তালে আছে, এমন সময় আমরা গিয়ে

উপস্থিত। বেসিলকে একরকম টেনে-হিঁচড়েই আমরা বার করে নিয়ে এলাম। অতঃপর তাকে খুলে বললাম সমস্ত ব্যাপারটা। গোয়ালা, সন্দেহজনক বাড়ি, বন্দী-মহিলা, আবছায়া-মূর্তি—কোন কথাই বাদ দিলাম না।

বেসিল বেশ মনোযোগ সহকারে সব শুনল। তারপর বলল, "যা শুনছি, তাতে অগ্রপশ্চাৎ বিবেচনা করে এগোনো দরকার। তোমরা কি আর-একবার সেখানে যেতে চাও? কি অজুহাতে যাবে? একই অজুহাতে যদি একই জায়গায় তোমরা দু-দুবার যাও তো সেটা নিতান্তই খারাপ দেখায়। ভিন্ন অজুহাতে যাওয়াও মুশকিল। সেক্ষেত্রে তাদের সন্দেহটা আরো বেড়ে যাবে। অন্ধকারে দাঁড়িয়ে যিনি তোমাদের লক্ষ্য করছিলেন, নিশ্চিত থাকতে পার, তিনি তোমাদের বেশ ভালভাবেই চিনে রেখেছেন। সুতরাং, দ্বিতীয়বার গেলে তোমরা ফ্যাসাদে পড়বে। পুলিশের সাহায্য নেওয়াটাও বোধহয় খুব বুদ্ধির কাজ হবে না। তার চাইতে একটা কাজ করা যাক্। তোমরা বরং রাস্তায় দাঁড়িয়ে অপেক্ষা করবে, আমি গিয়ে ভিতরে ঢুকব। কেমন, রাজী?"

অগত্যা। বেসিল একটু ধীরেসুস্থে হাঁটে। তারপর আবার সে আজ চিন্তাগ্রস্ত। বাড়িটার কাছে গিয়ে পৌঁছুতে তাই বেশ দেরি হয়ে গেল। বিরাট বাড়ি। আসন্ন রাত্রির ম্লানরক্ত আকাশের পটভূমিকায় তাকে যেন একটি রহস্যময় প্রাসাদের মত দেখাচ্ছে। রহস্যময়,—তাতে আর সন্দেহ কি!

রুপার্ট একটু ধরা-ধরা গলায় বলল, "বেসিল, একা-যাওয়াটা তোমার ঠিক্ হচ্ছে তো? বেশ ভেবেচিন্তে ত্যাখো। আমরা অবিশ্যি কাছেই রইলাম। কিন্তু কি জানো, এসব বদমাসদের তো আমি চিনি, হঠাৎ কখন ছুরি চালিয়ে বসবে টেরই পাবে না। কাজটা বোধহয় ভাল হচ্ছে না। আরেকবার ভেবে ত্যাখো বরং—"

"ভাববার কিছু নেই," বেসিলের গলাটাকে যেন অদ্ভুত শান্ত শোনাল, "বিপদের ভয় বৃথা। তার কারণ, একমাত্র মৃত্যু ছাড়া আর কোনও কিছুই নিরাপদ নয়।"

সামনের দিকে এগিয়ে গেল সে, দরজার সামনে গিয়ে কলিং বেল বাজাল। দরজা খুলল, বেসিল ভিতরে ঢুকল, দরজা বন্ধ হল। আর তাকে দেখতে পেলাম না। শিরদাঁড়া বেয়ে ঠাণ্ডা একটা স্রোত নেমে গেল আমাদের। মনে হল,

বিরাট ওই বাড়িখানা যেন তার প্রকাণ্ড হাঁ মেলে দিয়ে বেসিলকে তার ক্ষুধার্ত গহ্বরে গ্রাস করে নিয়েছে।

শীত-শীত হাওয়া দিচ্ছে রাস্তায়, কোটের কলারে গলা ঢেকে নিয়ে আমরা দাঁড়িয়ে রইলাম। দাঁড়িয়েই রইলাম। মুখে আমাদের কথা নেই, কী-এক অদ্ভুত আশঙ্কায় আমরা স্তব্ধ হয়ে গেছি। মিনিট কুড়ি কাটল, বেসিলের তবু দেখা নেই। রুপার্ট আর থাকতে পারলনা; বলল, "নাঃ এ আর সহ্য করা যায়না; বেসিলের খোঁজে চললাম আমি।"

এক-পা' মাত্র এগিয়েছিল সে, হঠাৎ আবার লাফ দিয়ে পিছিয়ে এল। চেয়ে দেখি দরজা খুলে গেছে, বেসিল গ্র্যাণ্ট বেরিয়ে আসছে। দূরের থেকেই তার হাস্যরোল শুনতে পেলাম। হো-হো করে হাসছে, চেঁচিয়ে চেঁচিয়ে কথা কইছে। দূরে দাঁড়িয়ে আমি তার প্রত্যেকটি কথা শুনতে পেলাম। বাড়ির ভেতরে যেন দাঁড়িয়ে আছে কারা, তাদের সঙ্গেই আলাপ করছে বেসিল। তাদের কথাও স্পষ্ট শোনা গেল।

বেসিল বলছে, "না না, অসম্ভব। ও-সব হচ্ছে নাস্তিকদের যুক্তি। আত্মাই হচ্ছে আসল, মহাজাগতিক সমস্তকিছু শক্তিরই সে নিয়ন্তা। কিন্তু না, আজ আর নয়। এবারে আমি চলি, কেমন?"

ভেতর থেকে সহাস্যে কে বলল, "আবার আসবেন। আসবেন কিন্তু। মনে রাখবেন এখনো আমাদের তর্ক শেষ হয়নি।"

বেসিল ততক্ষণে রাস্তায় এসে উঠেছে। সেইখান থেকেই সে চিৎকার করে বলল, "নিশ্চয়ই আসব, নিশ্চয়ই। শুভরাত্রি।"

দরজা বন্ধ হবার আগে ওদিক থেকেও তার উত্তর এল, "শুভরাত্রি।"

"বেসিল", ফ্যাসফেসে করাত-কাটা গলায় রুপার্ট বলল, "এবারে তবে কি করা যায় বলো?"

প্রশ্ন শুনে বেসিল মনে হ'ল একটু বিস্মিত হয়েছে।

তাতে আমিও বিস্মিত হলাম। বললাম, "হাঁ করে অমন দেখছ কি? বলো, কি করব এখন?"

আমতা আমতা করে বেসিল বলল, "কি আর করবার আছে। চল, একটা রেস্তোর্যাঁয় ঢুকে কিছু খেয়ে নেওয়া যাক বরং, তারপর একটা থিয়েটারে গেলেই চলবে। ও দুটি ছোকরাকেও আসতে বলেছিলাম ; ওরা বলল, কাজ আছে।"

বোকার মত আমরা মুখ চাওয়া-চাওয়ি করলাম। থিয়েটারে যাবে! বেসিল বলে কি!

রুপার্ট বলল, "থিয়েটার! তোমার কি মাথা খারাপ হয়েছে? থিয়েটারে যাব কেন?"

রুপার্টের কথায় বেসিল অবাক হয়ে গেল। "বলল, তার মানে? থিয়েটারে যাব কেন মানে? রুপার্ট, রাতারাতি কি তুমি পিউরিটান হয়ে উঠলে নাকি? থিয়েটারে যাব কেন! যে জন্যে সবাই যায়। এই একটু ফুর্তির জন্যে। কেন, ফুর্তিতে তোমার আপত্তি আছে নাকি?"

অধৈর্য হয়ে চেঁচিয়ে উঠল রুপার্ট, "ধুত্তোর থিয়েটার! ওদিকে যে অসহায় এক ভদ্রমহিলা আটকা পড়ে আছেন সেদিকে তোমার খেয়ালই নেই? আশ্চর্য তোমার শখ বেসিল। থিয়েটারের কথা তুমি ভাবতে পারলে এখন? ছিঃ। ভদ্রমহিলাকে উদ্ধার করবার কথা কিছু ভাবলে? আমার মনে হয়, পুলিশে খবর দেওয়াই ভাল। কি বলো তুমি?"

বেসিল যেন হাঁফ ছেড়ে বাঁচল ; যাক, রুপার্ট তাহলে পিউরিটান হয়ে যায়নি। হেসে বলল, "ওঃ, সেই ভদ্রমহিলা? তাঁর কথা বলছ? ভুলেই গিয়েছিলাম। তা হ্যাঁ, ঠিক আছে, ও নিয়ে আর মাথা না ঘামালেও চলবে। খুব সম্ভব ঘরোয়া ব্যাপার। সে যাই হোক, ছেলে দুটি যদি আসত তো বড় খুশী হতাম আমি। ওই যে একটা বাস আসছে দেখছি। স্লোন স্কোয়্যারের ওদিকে ভাল একটা রেস্তোরাঁ খুলেছে ; চল তবে, সেখানেই যাওয়া যাক।"

কথা বলার ঢঙে আমার গা জলে গেল। বললাম, "ইয়ারকি রাখো। ও অবস্থায় একজন ভদ্রমহিলাকে ফেলে রেখে যাওয়া অসম্ভব। কাকে তুমি ঘরোয়া ব্যাপার বলো? গুণ্ডামি, মানুষ-গুম, খুনজখম—এগুলি কি কারুর ঘরোয়া ব্যাপার? কারুর বাড়ি গিয়ে যদি তুমি ভাখো যে তার ড্রয়িং-রুমে একটা লাশ পড়ে আছে তো

তা নিয়ে তাকে কোনও প্রশ্ন করাটাকেও বুঝি তুমি অভদ্রতা বলে মনে করো? বলিহারী ভদ্রতাজ্ঞান!"

ঠা-ঠা করে হাসল বেসিল। বলল, "শাবাশ ভাই, জবর একখানা উপমা ঝেড়েছ। তবে, এক্ষেত্রে ব্যাপারটা একটু আলাদা। এই যে, বাস এসে গেছে।"

রাগতস্বরে রুপার্ট বলল, "এক্ষেত্রে যে ব্যাপারটা অন্যরকম—তাই বা তুমি কি করে জানলে?"

"আরে বাবা, ও আমি দেখলেই বুঝতে পারি।" রিটার্ন টিকিটটাকে দাঁতে চেপে ধরে বেসিল তার ওয়েস্টকোটের পকেট হাতড়াতে হাতড়াতে বলল, "ছেলে দুটি একেবারে যাকে বলে হীরেরটুকরো। জীবনে ওরা কখনো কোনও অন্যায় কাজ করেনি, করতে পারে না। এ আমি লিখে দিতে পারি। সে যাকগে, তোমাদের কারুর কাছে একটা আধ-পেনি হবে? দাও তো, বাসে উঠবার আগে একটা কাগজ কেনা যাক।"

"ধুত্তোর কাগজ!" রাগে খেঁকিয়ে উঠল রুপার্ট "বেসিল, কোন্ যুক্তিতে এক মহিলাকে তুমি ও-অবস্থায় ফেলে যেতে চাইছ? ছেলে দুটির সঙ্গে তোমার দু-চার মিনিট মাত্র আলাপ হয়েছে, তাতে তোমার মনে হয়েছে যে তারা ভাল ছেলে,—শুধুমাত্র এই যুক্তিতেই?"

দাঁত থেকে টিকিটখানাকে সরিয়ে নিয়ে বেসিল বলল, "না। ভাল ছেলেরাও যে অবস্থাবিশেষে অন্যায় অপরাধ করে তা আমি জানি। তবে সেই সঙ্গে এও জানি যে ও-ধরণের ভাল ছেলেরা ও-ধরণের অপরাধ করে না।"

বাস ততক্ষণে এসে পড়েছে। উঠব কি উঠব না—এই নিয়ে একটা ঝুলোঝুলি চলল। বেসিলের কলার চেপে ধরে দৃঢ়স্বরে আমি বললাম, "অসম্ভব। এখান থেকে চলে যাওয়া এখন অসম্ভব। আমি অন্তত যাব না।"

রুপার্ট বলল, "আমিও না। এটা যে একটা জঘন্য ষড়যন্ত্রের ব্যাপার তাতে আর আমার একটুকুও সন্দেহ নেই। এখন যদি চলে যাই তো রাত্তিরে আমার ঘুম হবে না।"

বেসিল বলল, "বেশ, তোমাদের ইচ্ছাই তাহলে পূর্ণ হোক। যতো পারো তদন্ত

করো। তবে আগে থাকতেই তোমাদের জানিয়ে রাখছি যে এ তোমাদের পণ্ডশ্রম। ও-দুটি ছেলে অত্যন্তই সৎ। অক্সফোর্ড থেকে ডিগ্রী নিয়ে বেরিয়েছে, ব্যবহারও চমৎকার। দোষের মধ্যে চরম ডারউইন-ভক্ত। ঐ যে বিবর্তনবাদ না কি-সব কথা উঠেছে আজকাল—ওইগুলো সব মাথায় ঢুকেছে আর কি।"

ততক্ষণে আমরা আবার সেই রহস্যময় বাড়ির সামনে এসে দাঁড়িয়েছি। কলিং বেলের বোতাম টিপে রুপার্ট বলল, "আমরা এবারে ভেতরে ঢুকি, তুমি বাইরে দাঁড়াও। ফিরে এসে বিবর্তনবাদ সম্পর্কে ওঁদের মতামতটা বেশ বিশদভাবেই তোমাকে জানানো যাবে, কেমন?"

ক্রুদ্ধকণ্ঠে বেসিল বলল, "তোমাদের উদ্দেশ্যটা জানতে পাই?"

"উদ্দেশ্য?" রুপার্ট বলল, "উদ্দেশ্য অতি সরল। প্রথমত বাড়ির মধ্যে ঢুকব; দ্বিতীয়ত তোমার ওই অক্সফোর্ডের ডিগ্রীওয়ালা যুবক দুটিকে একবার আপাদমস্তক অবলোকন করব; তৃতীয়ত এক ঘুঁষিতে তাদের মাটিতে শুইয়ে ফেলব; অতঃপর তাদের পিছমোড়া করে বাঁধব, মুখের মধ্যে কাপড় গুঁজে দেব এবং সারাবাড়িতে তল্লাসি চালাব।"

বেসিলের মুখে আর কথা সরল না কিছুক্ষণ। তারপর দেখি, নিঃশব্দে সে হাসতে সুরু করেছে। হাসি থামিয়ে বলল, "আহা, নিরীহ ব্যাচারা! তোমাদের হাতে তাদের অশেষ লাঞ্ছনা আছে দেখছি। যা হোক, ভালই হবে। অতো বেশী ডারউইন-ভক্ত হলে এক-আধটু মারধোর খাওয়া দরকার। যা তোমাদের উদ্দেশ্য শুনলাম তার মধ্যেও বেশ খানিকটা ডারউইন-ডারউইন গন্ধ আছে কিনা, তাই এ-কথা বলছি। ভালই হবে।"

"তুমিও আসছ তো?" রুপার্ট শুধোল।

বেসিল বলল, "নিশ্চয়ই আসছি। তবে তোমাদের সাহায্য করবার জন্যে নয়, তোমাদের হাত থেকে ওদের রক্ষা করবার জন্যে।"

উদাসীনভাবে একধারে সে চুপ করে দাঁড়িয়ে ছিল, চোখেমুখে নিস্পৃহ অনাসক্ত ভাব। কিন্তু, যেইনা দরজা খুলেছে, লাফ দিয়ে সে সর্বাগ্রে গিয়ে ভিতরে ঢুকে পড়ল।

বাইরে দাঁড়িয়ে বেসিলের গলা শুনতে পেলাম : "বারংবার আপনাদের বিরক্ত করতে হচ্ছে, তার জন্যে আমাকে ক্ষমা করবেন। এখান থেকে বেরিয়েই আমার পুরনো দুই বন্ধুর সঙ্গে দেখা, তারা আপনাদের সঙ্গে আলাপ করতে চায়। অনুমতি করেন তো ভিতরে নিয়ে আসি।"

"বিলক্ষণ, বিলক্ষণ।" যুবককণ্ঠের সাগ্রহ অনুমোদন শোনা গেল। বুঝলাম এবারে আর ঝি নয়, কর্তাদেরই কেউ এসে দরজা খুলেছেন। ভিতরে ঢুকে তাঁকে দেখলাম। দোহারা চেহারা, ছোকরা বয়েসী, কোঁকড়া চুল। নাকটা একটু চ্যাপ্টামতোন। পায়ে চটি, গায়ে কলেজী ব্লেজার। পথ দেখিয়ে আমাদের তিনি ওপরে নিয়ে চললেন। যেতে যেতে বললেন, "দয়া করে একটু সাবধানে আসবেন, সিঁড়িটার আবার অবস্থা কাহিল। বাইরে থেকে বোঝা যায় না, বাড়িটা আসলে ভারী পুরনো। ভিতরের দিকে আবার তেমনি গলিঘুঁজি, প্রায় একটা গোলকধাঁধার মতো।"

রুপার্টের মুখে একটা নিষ্ঠুর হাসি ফুটে উঠল ; বলল, "সে বিষয়ে আমাদের এতটুকু সন্দেহ নেই।"

বাড়িটার পেছন দিককার যে ঘরটিতে গিয়ে আমরা পৌঁছুলাম, দেখে মনে হলো সেটি পড়বার ঘর। এঁরা সেটিকে দিয়ে একাধারে পড়বার এবং বসবার ঘরের কাজ চালাচ্ছেন। চতুর্দিকে বইপত্তরের ছড়াছড়ি। সর্বরকমের বই। দান্তের কাব্যগ্রন্থ থেকে শুরু করে সুলভ গোয়েন্দা-কাহিনী—কোনও কিছুরই অভাব নেই।

দ্বিতীয় যুবকটিকেও দেখলাম। বিরাট জোয়ান, মরচে-পড়া আলুথালু চুল, গায়ে নরফোক্ জ্যাকেট, চুল্লীর দিকে পিছন ফিরে দাঁড়িয়ে তিনি হেস্ হেস্ করে একটি পাইপ টানছেন। চেহারার মধ্যে একরত্তিও মিহিভাবের বালাই নেই, তা সত্ত্বেও—কি জানি কেন—দেখলেই তাঁকে অসাধারণ ভদ্র বলে মনে হয়। নাম শুনলাম বারোজ।

পরিচয়ের প্রাথমিক পালা সাঙ্গ হতেই তিনি বেসিলের দিকে ফিরে দাঁড়িয়ে বললেন, "হ্যাঁ, যে কথা হচ্ছিল। মিঃ গ্র্যান্ট, বৈজ্ঞানিকদের ওপর আপনি যেন বড্ডোবেশী চটা। তাদের আপনি একেবারে নস্যাৎ করে ফেলতে চান। সত্যি

বলতে কি, আপনার কথাবার্তা শুনে তো এক-একসময় আমার মনে হচ্ছিল যে, ক্রিকেটের মোহ ছেড়ে দিয়ে এবার কাব্যচর্চা শুরু করলেই পারি।"

বেসিল বলল, "আরে ছিঃ, বৈজ্ঞানিকদের ওপর আমার কিছুমাত্র রাগ নেই। থাকার কোন মানেও হয় না। ব্যাপারটা কি জানেন, সমাজে আজকাল একটা ভুঁইফোঁড় শস্তা-মতবাদের সৃষ্টি হয়েছে। গায়ে তার বিজ্ঞানের লেবেল আঁটা। আসলে কিন্তু সেটা একটা অন্ধ ধর্মবিশ্বাস ছাড়া আর কিছুই নয়। এইখানেই আমার আপত্তি। কথাটা তবে বুঝিয়ে বলি। আদম এবং ঈভের স্বর্গচ্যুতি নিয়ে আমরা আলোচনা করে থাকি। আলোচনার সময় মনে রাখি যে ওটা একটা দৈবরহস্য, পার্থিব বুদ্ধি দিয়ে ওর কোনও বেড় পাওয়া যায় না। ওদিকে অস্তিত্বের সংগ্রাম এবং সে-সংগ্রামে যোগ্যতমের জয়লাভ নিয়ে আলোচনার সময় কিন্তু এই ভেবে আমরা উৎফুল্ল বোধ করি যে, এ-আর এমন শক্ত কথা কি, এ-তো নিতান্তই স্বাভাবিক ব্যাপার। আসলে কিন্তু মোটেই তা নয়। ব্যাপারটা যদি আদৌ না-বুঝতাম তো ক্ষতি ছিল না। মুশকিল হয়েছে কি জানেন, ব্যাপারটাকে আমরা আগাপাস্তলা ভুল বুঝি। আপনাদের ধারণা, ডারউইনবাদের প্রবর্তনের ফলে চিন্তারাজ্যের ক্ষেত্রে একটা বিরাট পরিবর্তন ঘটে গেছে। সামান্যমাত্রও পরিবর্তন ঘটে নি। ঘটলেও, সামান্যমাত্রই ঘটেছে। কতোটুকু ঘটেছে জানেন? অ-দার্শনিক মন নিয়ে যারা দর্শন কপচাতো, অ-বৈজ্ঞানিক মন নিয়ে সেই তারাই আবার এখন বিজ্ঞান কপচাচ্ছে।"

মিঃ বারোজ বললেন, "বেশ তো, কে তা অস্বীকার করছে? তবে তাতেও কিন্তু আপনার যুক্তি ধোপে টেঁকে না। তার কারণ কিছু-কিছু লোক ওরকম অল্প-অল্পই বুঝবে। বিজ্ঞানই বলুন আর অঙ্কশাস্ত্রই বলুন আর বেহালাই বলুন—পুরোপুরি বুঝতে পারাটা বড় চাট্টিখানি কথা নয়। একমাত্র বিশেষজ্ঞরাই তা পারেন; তা বলে সাধারণ মানুষ কি তার কিছুই বোঝে না? কিছু কিছু অন্তত নিশ্চয়ই বোঝে।" এই পর্যন্ত বলে বারোজ একটু দম নিলেন, তারপর ব্রেকফাস্টের সেই খাটো যুবকটিকে দেখিয়ে বললেন, "এই গ্রীণউডের কথাই ধরুন না কেন, জীবনে কখনো ও সঙ্গীতচর্চা করে নি। তাই বলে কি ওর আদপেই সুরজ্ঞান

নেই? আছে, মিঃ গ্র্যান্ট, আছে। তা যদি না থাকত তো অর্কেস্ট্রায় যখন 'গড্ সেভ্ দি কিং' বাজানো হয়, চট করে ও তখন মাথার থেকে টুপি নামিয়ে নেয় কেন? কই, আর কোনও গৎ বাজার সময় তো টুপি নামায় না? একই যুক্তিতে বিজ্ঞানও দেখবেন—"

বাধ্য হয়েই মিঃ বারোজকে এখানে থেমে পড়তে হ'ল। এমন একটা যুক্তি দিয়ে তাঁর কণ্ঠরোধ করা হ'ল—দার্শনিক আলোচনায় যা সম্পূর্ণই অভূতপূর্ব। এবং সে যুক্তিকে খুব ন্যায়সঙ্গতও বলা চলে না। চেয়ে দেখি, পেছন থেকে রুপার্ট গ্র্যান্ট বাঘের মতো তাঁর ওপরে ঝাঁপিয়ে পড়েছে। টুঁটি টিপে ধরে বারোজকে সে চিত করে ফেলবার তালে আছে।

সেই অবস্থাতেই আমি রুপার্টের অমোঘ আদেশ শুনতে পেলাম, "হাঁ করে অমন দেখছেন কি মিঃ স্বইনবার্ণ, ও-ছোকরাকেও শুইয়ে ফেলুন।" কী-করছি, কেন-করছি, তা আর তখন খেয়াল নেই,—বীরবিক্রমে আমি মিঃ গ্রীণউডের ওপর লাফিয়ে পড়লাম। তিনি দেখি মহা শয়তান। প্রথমটায় খুব তিড়িং তিড়িং করে লাফাতে লাগলেন; ছিটকে বেরিয়ে যাবার মতলব আর কি। তবে এমনই শক্ত করে তাঁকে জাপটে ধরেছিলাম যে, তা আর তাঁর সম্ভব হল না। গ্রীণউডের ডান পা'খানাকে আমি ততক্ষণে মাটির থেকে বেশ-খানিকটা ওপরে তুলে ফেলেছি। সেটাকে বেশ শক্ত মুঠোয় ধরে অতঃপর খানকতক মোক্ষম কায়দায় মোচড় মারতেই তিনি দড়াম করে মাটিতে ছড়ানো কাগজপত্তরের ওপর আছড়ে পড়লেন। আমি তাঁর ওপর চেপে বসলাম।

এতক্ষণ আর আমার জ্ঞানগম্যি ছিল না। এবারে একটু নিঃশ্বাস ফেলবার অবসর মিলতেই শুনতে পেলাম স্থিরকণ্ঠে বেসিল যেন কী বলছে। কথাগুলোর গোড়ার দিকটা আমি শুনতে পাইনি, শেষাংশ অনেকটা এই রকম—

"...আমার বুদ্ধিতেই আসছে না। অপ্রীতিকর তো বটেই। তবে, নতুন বন্ধুদের সঙ্গে যদি আমার পুরনো বন্ধুদের লড়াই বাধে তো অনিচ্ছাসত্ত্বেও আমাকে আমার পুরনো-বন্ধুদেরই পক্ষে নিতে হবে। বাধ্য হয়েই আপনার হাত দুখানি তাই বেঁধে ফেলতে হচ্ছে। এ দায়িত্ব যে অত্যন্তই অপ্রীতিকর তাতে সন্দেহ নেই।

কিন্তু ঐ যে বললাম, নিতান্তই আমি উপায়ান্তরবিহীন। সুতরাং আশা করি আপনি আমার অপরাধ নেবেন না। এবারে যদি অনুমতি করেন তো এই কাড়নটা দিয়ে আপনার হাত দুখানাকে বেশ শক্ত করে বেঁধে ফেলি। না না, আপনার হাতে কিছুমাত্র ব্যথা না লাগে সেদিকে আমার নিশ্চয়ই নজর থাকবে। ইতিমধ্যে—"

বেসিলের কথা আর শেষ হলো না। অকস্মাৎ এমন একটা অঘটন ঘটল যে সেকথা মনে করতেও এখন আমার হৃৎকম্প উপস্থিত হয়। শ্বাসরুদ্ধ অবস্থায় মিঃ বারোজ তখন রুপার্টের আলিঙ্গনের মধ্যে ছট্‌ফট্ করছেন, সেই অবস্থাতেই বেসিল তাঁর হাত দুখানি বেঁধে ফেলবার কঠোর সাধনায় নিমগ্ন। বেসিল এবং রুপার্ট, দুজনকেই বেশ জোয়ান বলা চলে। বারোজও যে বেশ বলিষ্ঠ তা আমি আগেই টের পেয়েছিলাম। এখন দেখলাম, বলিষ্ঠ বললে তার কিছুই বলা হয় না। আসলে তিনি একটি দৈত্যবিশেষ। পেছন থেকে রুপার্ট তাঁর টুঁটি টিপে দাঁড়িয়ে আছে, সেই অসুবিধাজনক অবস্থাতেও তাঁর সারা শরীরে যেন শক্তির একটা উত্তাল তরঙ্গ বয়ে গেল। হঠাৎ একটা নিদারুণ ঝাঁকুনি দিয়ে নিমেষে তিনি মুক্ত করে নিলেন নিজেকে,—ধাক্কার বেগ সামলাতে না পেরে রুপার্ট গিয়ে তিন হাত তফাতে ছিটকে পড়ল। অতঃপর বেসিলের পালা। মাথা নিচু করে বারোজ তার পেটের উপরে অ্যায়সা এক গুঁতো লাগালেন যে, তৎক্ষণাৎ সে ভূমিশয্যা গ্রহণ করল। বুঝলাম, তার হয়ে গেছে। অতঃপর আমার পালা। ক্যাঁক করে আমার গলা টিপে ধরে অবলীলাক্রমে মিঃ বারোজ আমাকে পাঁচ হাত তফাতে ছুঁড়ে ফেলে দিলেন। শূন্যপথে আমি ওয়েস্টপেপার বাস্কেটটার ওপরে গিয়ে আছড়ে পড়লাম। বাস্কেটটা একেবারে চুরমার হয়ে গেল। ওদিকে গ্রীণউডও ততক্ষণে খাড়া হয়ে উঠেছেন। বেসিলও লাফিয়ে উঠতে গেল। কিন্তু বৃথা, সর্বনাশের তখন আর বিশেষ কিছু বাকি নেই।

ঘরের এককোণে একটা কলিং বেল ; গ্রীণউড একেবারে পাগলের মতো ছুটে গিয়ে মুহুর্মুহু সেটাকে বাজাতে লাগলেন। টলতে টলতে আমি উঠে দাঁড়াতে চেষ্টা করতে লাগলাম। রুপার্টের দিকে তাকিয়ে দেখি দু-চোখ তার কপালে উঠে গেছে। সবেমাত্র সে একটু মাথা তুলেছিল বুঝি, বেচারার আর উঠে বসবারও

সময় হ'ল না। দরজার দিকে তাকিয়ে দেখি ইয়া-ইয়া চেহারার দুই ভৃত্য এসে ঢুকেছে। ভয়ে আমি চোখ বুঁজলাম। দুজনের সঙ্গেই আমরা হিমসিম খেয়ে যাচ্ছিলাম এতক্ষণ, এবারে এরা চারজন হ'ল। কিছু বুঝে উঠবার আগেই দেখি গ্রীণউড এবং সেইসঙ্গে নবাগতদের একজন একেবারে ব্যাঘ্রবিক্রমে এসে আমার উপরে ঝাঁপিয়ে পড়েছেন। ভাঙা বাক্সেটার উপরে মড়ার মতন পড়ে ছিলাম আমি, তার উপরেই আমি দলাইমলাই হতে লাগলাম। অপর ভৃত্যটিসহ মিঃ বারোজ গিয়ে বেসিল গ্র্যান্টকে পাকড়ালেন, দেওয়ালের উপরে ঠেসে ধরলেন তাকে। রুপার্ট তার কনুইয়ের উপরে ভর দিয়ে কাৎ হয়ে পড়ে ছিল, সেইভাবেই সে পড়ে রইল। মনে হল, ব্যাপার দেখে তার বুদ্ধিশুদ্ধি সব তালগোল পাকিয়ে গেছে।

অসহায় অবস্থায় শুয়ে শুয়েই আমরা বেসিল গ্র্যান্টের পরিষ্কার চাঁচাছোলা গলা শুনতে পেলাম। বেশ খুশী-খুশী গলাতেই সে বলছে, "বাঃ, খেলাটা বেশ জমে উঠেছে দেখছি।"

কাৎ হয়ে বেসিলকে একবার দেখতে চেষ্টা করলাম আমি। এর-ওর-তার হাতপায়ের ফাঁক দিয়ে চোখ চালিয়ে দেখলাম, বেসিলের মুখখানাকে একটা বুক্-কেসের ওপর ঠেসে ধরা হয়েছে। সেই অবস্থাতেও, কী আশ্চর্য, খুশিতে জলজল করছে তার চোখ। এতটুকু সে বিচলিত হয় নি, বরং খুব ফুর্তি পেয়েছে যেন।

বার কয়েক আমি গা-ঝাড়া দিয়ে উঠে দাঁড়াতে চেষ্টা করলাম। বিশেষ সুবিধে হল না। ভৃত্যটি বেশ কায়দা করে আমার উপরে চেপে বসেছে আমাকে তার একলার হাতে ছেড়ে দিয়ে গ্রীণউড তখন বারোজকে সাহায্য করতে এগোলেন। তলা ফেঁসে গেলে জাহাজ যেমন একটু একটু করে ডুবে যেতে থাকে, বেসিলও ঠিক তেমনিভাবেই তখন একটু একটু করে নিস্তেজ হয়ে পড়ছে। মাথাটা এমন অস্বাভাবিকভাবে ঝুলে পড়েছে যে দেখে আমার ভয় হল। সেই অবস্থাতেই সে হাত বাড়িয়ে দিয়ে বুক্-কেসের ওপরে রাখা মস্ত-একখানা বই খাকড়ে ধরল। বইখানা হচ্ছে সেন্ট্ ক্রিসস্টমের থিয়োলজীর বিরাট একটি ভল্যুম। গ্রীণউড আর এক-পা এগোতেই বেসিল সেই বইখানাকে হঠাৎ বিদ্যুদ্বেগে ছুঁড়ে মারল তাঁর দিকে। অব্যর্থ লক্ষ্য। বাপ্ বলে বসে

পড়লেন গ্রীণউড, ছহাতে মুখ চেপে ধরে ভূতলে গড়াগড়ি খেতে লাগলেন। বেসিলের শক্তিরও তখন আর বিশেষ কিছু অবশিষ্ট ছিল না। সে নিজেও এবারে মাটিতে লম্বা হয়ে পড়ল। বারোজ দেখলাম তার পিঠের ওপরে বেশ যোক্ষমভাবে চেপে বসেছেন।

রুপার্ট এতক্ষণ শুয়ে শুয়ে শক্তিসঞ্চয় করছিল বোধহয়, গ্রীণউড ধরাশায়ী হতেই সে তিন লাফে গিয়ে তাকে জাপটে ধরল। অতঃপর তাঁকে নিয়ে গড়াগড়ি খেতে লাগল। আমার তখন বন্দীদশা। নিরুপায়ভাবে আমি এই লড়াই দেখতে লাগলাম। ঘরের তখন যা অবস্থা তা না-বলাই ভাল। আসলে সেটিকে আর তখন ঘর বলেই চেনা যাচ্ছে না, সমগ্র ঘরটিই যেন তখন বিরাট একটি ওয়েস্টপেপার বাস্কেটে পরিণত হয়েছে। সর্বত্র এক-হাঁটু ছেঁড়া কাগজ। বারোজ আর তার সঙ্গী যেন তার মধ্যে স্রেফ সাঁতরে ফিরতে লাগলেন। ওদিকে গ্রীণউডের ডান-পা'খানা আবার এমন হাস্যকর-ভাবে এক শিট পলমল গেজেটের ভেতরে আটকে গেছে যে সে আর কহতব্য নয়।

বেসিল কি দম আটকে মরে গেছে ওদিকে? তা-ই হবে বোধহয়। তাকে আর আমি দেখতে পাচ্ছিনা তখন। যেমনভাবে ছুই নরদানব তার পিঠের উপরে জেঁতে বসেছে তাতে অন্তত তার বেঁচে থাকবার কথা নয়। কিন্তু তা-ই বা কি করে সম্ভব? মরেই যদি যাবে তো বারোজ তাকে ছাড়ছেন না কেন এখনো? বারোজের বিরাট পৃষ্ঠদেশ দেখছি সামনের দিকে নোয়ানো। তাতে মনে হল উপুড় হয়ে বসে তখনো তিনি সমানে উত্তম-মধ্যম লাগাচ্ছেন। হঠাৎ তিনি একেবারে লাফিয়ে উঠ্‌লেন। তারপরে এদিকে-ওদিকে টলতে লাগলেন। এ আবার কি ব্যাপার? চেয়ে দেখি তিনি এক-পায়ে ভর দিয়ে টল্‌ছেন; আরেকখানা পা তখন বেসিলের দখলে। বারোজের ভৃত্যটি একেবারে পাগলের মতন দিগ্বিদিকজ্ঞানশূন্য হয়ে দমাদম ঘুঁষি মারছে বেসিলের মাথায়। মাথাটি যেন একটি নেহাই, ঘুঁষির হাতুড়িতে সেটা ফেটে যাবার উপক্রম। তা সত্বেও বেসিল বারোজের পা'খানাকে ছেড়ে দিল না, আটকেই রাখল। যন্ত্রণায় সারা মুখ তার বিকৃত হয়ে গেছে, সেই অবস্থাতেই হস্তধৃত পা'খানাকে

সে মোচড়াতে শুরু করল। বারোজ আর পারলেন না। টলোমলো অবস্থায় এক-পায়ে ভর দিয়ে লাফাতে শুরু করলেন। সে আর কতক্ষণ! পাহাড়ের মতন সেই নরদানব হঠাৎ আছড়ে পড়লেন মেঝের উপর। সারা ঘর যেন দুলে উঠল আমার চোখের সামনে; মেঝে, দেয়াল, চেয়ার-টেবিল, কড়ি-বরগা সব থর থর করে কাঁপতে লাগল।

আনন্দে লাফিয়ে উঠল বেসিল, এক ঘুঁষিতে সে ভৃত্যটিকে স্রেফ মাটির ওপরে ঘুম পাড়িয়ে ফেলল; তারপর ঝাঁপিয়ে পড়ল বারোজের উপরে। ভালো করে কিছু বুঝে উঠবার আগেই দেখি, বারোজের হাত দু-খানাকে সে বেশ শক্ত করে বেঁধে ফেলেছে। অতঃপর গ্রীণউডের পালা। একা রুপার্ট ঠিক এঁটে উঠতে পারছিল না, বেসিল আসতেই তার জোর বেড়ে গেল। একটু বাদেই দেখি, গ্রীণউডও ঠিক বারোজের দশাই প্রাপ্ত হয়েছেন। যে ভৃত্যটি এতক্ষণ আমার উপরে চেপে বসেছিল, গ্রীণউডের দশা দেখে তার চক্ষুস্থির। মনিবকে সাহায্য করবার জন্যে যেই না সে এক পা এগিয়েছে, তড়াক করে আমি লাফিয়ে উঠলাম এবং সন্তুষ্টচিত্তে তাকে একটি বিরাশী-সিক্কা ওজনের চড় কষিয়ে দিলাম। সেইখানেই সে হাত-পা ছড়িয়ে শুয়ে পড়ল। অন্য ভৃত্যটির দিকে তাকিয়ে দেখি, সারা মুখে তার রক্ত ঝরছে। তার তখন নিতান্তই হতোদ্যম অবস্থা। যুদ্ধের ছত্রভঙ্গ অবস্থা দেখে সে আর বাক্যব্যয় করল না, খোঁড়াতে খোঁড়াতে রণক্ষেত্র পরিত্যাগ করল। ওদিকে আমার চড় খেয়ে যার চক্ষুস্থির হয়ে গিয়েছিল, সে-ও দেখি উঠে বসে জুলজুল করে এদিক-ওদিক তাকাচ্ছে। হঠাৎ এক সময় দাঁড়িয়ে উঠে একদৌড়ে সে পালিয়ে গেল। ঘরের দিকে তাকালাম। গ্রীণউড এবং বারোজ পাশাপাশি শুয়ে আছেন। গ্রীণউডের বুকের উপরে রুপার্ট, বারোজের বুকের উপরে বেসিল। দৃশ্যটি বড় মধুর লাগল।

বারোজ হঠাৎ শুনি সেই অবস্থাতেই শান্তস্বরে বেসিলকে বলছেন, "আপনাদের মনস্কামনা তো পূর্ণ হয়েছে, দয়া করে যদি এখন এর অর্থটা বুঝিয়ে দেন তো কৃতার্থ হই।"

বেসিল বলল, "বিলক্ষণ—এর অর্থ অতি প্রাঞ্জল। আপনারা ডারউইনবাদী, সুতরাং বুঝতে আপনাদের কষ্ট হবারও কোনও কথা নয়। আপনাদের বৈজ্ঞানিক ভাষাতেই বলছি, এ হচ্ছে 'সারভাইভ্যাল অব দি ফীটেস্ট'।"

লড়াইয়ের শেষ ধিককার যা-কিছু ধকল, সেটা শুধু বেসিলের উপর দিয়েই গেছে; রুপার্টের আর তখন তেমন শক্তিক্ষয় হয়নি। চুপচাপ সে শক্তিসঞ্চয় করে যাচ্ছিল এতক্ষণ। হাতের উপরটা শুধু একটু ছড়ে গিয়েছিল, ক্ষতস্থানটা রুমাল দিয়ে জড়িয়ে নিয়ে সে উঠে দাঁড়াল। তারপর বেসিলকে বলল, "বেসিল, তুমি ততক্ষণ এঁদের পাহারা দাও, আমি আর মিঃ গ্রইনবার্ন গিয়ে নীচের তলার ব্যাপারটার একটু সন্ধান নিয়ে আসি।"

"উত্তম প্রস্তাব," দু-পা এগিয়ে গিয়ে একটা আর্মচেয়ারে গা এলিয়ে দিয়ে বেসিল বলল, "যাও, বেশ ভাল করে সব দেখে এসো। আমাদের জন্তে চিন্তা করতে হবে না; বিস্তর বইপত্তর রয়েছে, আমরা বেশ আরামেই থাকব।"

আস্তে আস্তে বাইরে বেরিয়ে এল রুপার্ট; মনে হল সে একটু চিন্তাগ্রস্ত।

আমিও আস্তে আস্তে তার ঠিক পাশে-পাশেই এগোতে লাগলাম। বারান্দা পার হয়ে সিঁড়ির ধারে এসে পৌছেচি তখন; সেখান থেকেও বেসিলের গলার স্বর স্পষ্ট শুনতে পাওয়া গেল। খুশি-খুশি গলা। শুনলাম সে বলছে, "আসুন মিঃ বারোজ, আমাদের সেই পুরনো প্রসঙ্গে ফিরে আসা যাক। আপনাকে অবশ্য ওই হাত-পা বাঁধা অবস্থাতেই. কথা চালাতে হবে। কি আর করা যাবে বলুন, আমি নিরুপায়। এবং এও জেনে রাখুন, অযথা কেন যে আপনাদের এইভাবে হেনস্থা করতে আমাকে বাধ্য করা হয়েছে, এখনো আমি তার বিন্দুবিসর্গও জানি না। তবে হ্যাঁ, আপনি যে রকম পাকা গল্প-বলিয়ে, তাতে করে ওই তুচ্ছ শারীরিক কষ্টের জন্তে অন্তত কথাবার্তা চালাবার দিক থেকে আপনার কিছু-মাত্রও অসুবিধে হবার কথা নয়। হ্যাঁ, কী যেন আপনি বলছিলেন? বলছিলেন যে, সাধারণ মানুষের পক্ষেও খুঁটিনাটি সবকিছু না হোক, বিজ্ঞানের কতকগুলো মূল বিষয়কে আয়ত্ত করা সম্ভব। তাই না?"

"বিলক্ষণ," চিতপাত অবস্থাতেও বেশ সহজ সুরেই বারোজ বললেন,

"বিজ্ঞানই বা এই বিশ্ব-জগতের কতটুকু রহস্য জানতে পেরেছে বলুন? যেটুকু পেরেছে—"

ধীরে ধীরে মিলিয়ে এল তাঁর কণ্ঠস্বর, আমরা তখন সিঁড়ি বেয়ে একতলায় নামছি। সেখান থেকে আর কিছুই শোনা গেল না। চতুর্দিক নিস্তব্ধ।

নীচে নামবার আগে একটা জিনিস আমি লক্ষ্য করেছিলাম। বেসিল এবং বারোজের পণ্ডিতী তর্কাতর্কির মধ্যে গ্রীণউড কোনও অংশ গ্রহণ করেননি। হাত-পা বাঁধা অবস্থায় চুপচাপ তিনি শুয়েছিলেন, সমগ্র ব্যাপারটাকে স্মরণ করে মনে মনে ফুঁসছিলেন হয়তো। বারোজ ব্যক্তিটি অন্য ধরণের। যুদ্ধে তিনি চরম-চণ্ড, যুদ্ধান্তে পরম-পণ্ডিত। বন্দী-অবস্থাতেও যেরকম উৎসাহ সহকারে বেসিলের সঙ্গে তিনি তর্কে মেতে উঠলেন তাতে অন্তত তা-ই মনে হল।

সে যাই হোক, আমরা তো নীচে নামতে লাগলাম। নীচে, নীচে, আরও নীচে। এমনিতেই বাড়িটা একটু প্যাঁচালো, তার ওপর আবার যে-রহস্যের আমরা আভাষ পেয়েছি তাতে করে যেন প্রতি পদক্ষেপেই আমাদের কেমন ভয়-ভয় করতে লাগল।

চত্বরে পৌঁছে দেখি তার চতুর্দিকে দরজা। তার কোনওটা দিয়ে হয়তো রান্না-ঘরে পৌঁছনো যায়, কোনওটা দিয়ে কলতলায়, কোনওটা দিয়ে ভাঁড়ারে আর নয়তো চাকর-বাকরদের আস্তানায়। এই রকম সব অসংখ্য দরজা। দরজাগুলো সব ভেজানো ছিল, রুপার্ট সেগুলোকে চটপট্ খুলে ফেলতে লাগল। একটি দরজা শুধু খোলা গেলনা। ধাক্কাধাক্কি করেও না। দেখি সেটি তালাবন্ধ। অবিলম্বে সেটিকে ভেঙে ফেলা হ'ল। ঘরের ভিতরে ঘুরঘুট্টি অন্ধকার।

চৌকাঠের ওপরে দাঁড়াল রুপার্ট, তারপর সেইখান থেকেই সে উচ্চকণ্ঠে বলতে লাগল—

"ঘরের ভিতরে যে-ই থাকুন না কেন, বেরিয়ে আসুন। আপনাকে আমরা মুক্ত করেছি। যারা আপনাকে আট্‌কে রেখেছিল এতদিন, তারা নিজেরাই এখন বন্দী। আপনার শত্রুদের আমরা হাত-পা বেঁধে ফেলে রেখেছি। সুতরাং কিছুমাত্র আপনার ভয় পাবার দরকার নেই; আপনি মুক্ত।"

চতুর্দিক নিস্তব্ধ, একটা ছুঁচ ফেললেও তার শব্দ শোনা যায়। সেই ভৌতিক স্তব্ধতাকে ভেদ করে যেন কার কান্নার মৃদু শব্দ ভেসে আসতে লাগল। এতই মৃদু যে অনায়াসে তাকে বাতাসের আওয়াজ বলে ভুল হতে পারত। ভুল হল না; তার কারণ এ-কান্না আমরা আগেও শুনেছি। বুঝলাম বন্দী সেই ভদ্রমহিলাই এই অন্ধকার কুঠরিতে বসে অঝোরে কাঁদছেন।

রুপার্ট বলল, "আপনার কাছে দেশলাই হবে একটা? রহস্য সমাধানের আর বড় বেশী দেরি নেই।"

খস্ করে একটা কাঠি ধরালাম। দেখি, লম্বা একটা ঘরের মধ্যে আমরা দাঁড়িয়ে আছি। আসবাবপত্রের বালাই নেই। দেয়ালগুলো ম্যাটমেটে হলুদে কাগজে মোড়া। ঘরের আর-এক প্রান্তে একটি জানালা। আর সেই জানালার ধারে এক বৃদ্ধা বসে আছেন। পরণে কালো পোষাক।

কাঠিটা হঠাৎ নিভে গেল। অন্ধকার। তবে আলো থাকতে-থাকতেই দেখে নিয়েছিলাম যে আমার ঠিক মাথার ওপরেই একটা গ্যাস-ব্র্যাকেট ঝুলছে। আবার দেশলাই জ্বালালাম। জ্বলন্ত কাঠিটাকে দিয়ে গ্যাসের আলো জ্বালিয়ে নিতে আর তেমন অসুবিধে হলনা। সারা ঘর আলোয় উদ্ভাসিত হয়ে উঠল।

বুঝলাম ইনিই সেই বন্দী-মহিলা, এঁরই কান্না আমরা শুনেছি। জানালার ধারে একটা কাঠের বাক্স, তারই উপরে তিনি বসে আছেন। গায়ের রং চাঁপাফুলের মত, মাথায় রুপোলি একরাশ চুল। ঘনকৃষ্ণ যুগ্ম-ভ্রূতে একটি তীক্ষ্ণ সৌন্দর্য ফুটে উঠেছে। পরণে কালো পোষাক। খুবই পরিচ্ছন্ন। ফিটফাট। হঠাৎ-আলোয় তাঁর সারা মুখ যেন অন্ধকারের মধ্য থেকে একটি শ্বেতপদ্মের মতন জেগে উঠল। পেছনেই জানালা, তার বাদামী-রঙা খড়খড়ির সারিতে চমৎকার একটি পটভূমি রচিত হয়েছে। জানালার গায়ে এক-জায়গায় একটা লম্বা ফোকর। বাইরে থেকে ছুরি চালিয়েছিল রুপার্ট, তারই চিহ্ন এটা।

"ম্যাডাম", মাথার থেকে টুপিটি নামিয়ে নিয়ে রুপার্ট গ্র্যান্ট সামনে এগোল, "আপনি মুক্ত। রাস্তা দিয়ে যেতে-যেতে আপনার কান্না শুনেছিলাম আমরা, শুনেই আপনাকে মুক্ত করতে ছুটে এসেছি।"

কিছুক্ষণের জন্যে আর সেই বৃদ্ধার মুখে কোনও কথাই সরল না, স্তম্ভিত বিস্ময়ে আমাদের দিকে তিনি তাকিয়ে রইলেন। তারপরেই চেঁচিয়ে উঠলেন হঠাৎ, "মুক্ত করতে এসেছেন? তার আগে বলুন, মিঃ গ্রীণউড কোথায়? মিঃ বারোজই বা কোথায়? বলুন, বলুন শীগগীর? ও-কি, অমন চুপ করে রয়েছেন কেন? বলুন, বলুন—। আপনারা আমাকে মুক্তি দেবেন বলছিলেন না?"

"আজ্ঞে হ্যাঁ", সহাস্যে রুপার্ট বলল, "মুক্তি দিতেই এসেছি। গ্রীণউড আর বারোজের কথা জিজ্ঞেস করছেন তো আপনি? কোনও চিন্তা নেই, তাদের আমরা ঠাণ্ডা করে দিয়েছি।"

ভদ্রমহিলা উঠে দাঁড়ালেন, এগিয়ে আসতে আসতে বললেন, "ঠাণ্ডা করে দিয়েছেন? তার মানে? তাঁরা রাজী হয়েছেন তো? কী যে আপনারা বলছেন, কিছুই আমি বুঝতে পারছি না। বলুন, তাঁরা রাজী হয়েছেন তো? কী করে তাঁদের রাজী করালেন?"

হাসতে হাসতেই রুপার্ট বলল, "অত্যন্তই সহজ উপায়ে। মেরে তাদের ঠাণ্ডা বানিয়ে দিয়েছি। এখন তাদের হাত-পা বাঁধা। কিন্তু ওকি—আপনার আবার কি হ'ল?"

ভদ্রমহিলার ভাবান্তর দেখে আমরা বিস্মিত হয়ে গেলাম; ধীর পদক্ষেপে আবার তিনি সেই জানালার ধারেই ফিরে গিয়েছেন। নির্লিপ্ত কণ্ঠে তিনি বললেন, "মিঃ বারোজকে আপনারা মারপিট করেছেন তাহলে? তাঁকে তো আপনারা হাত-পা বেঁধে ফেলে রেখে এসেছেন, তাই না?',

"বিলক্ষণ," রুপার্টের গলায় গর্ব ফুটে উঠল, "ঐ যে বললাম, তাদের একেবারে ঠাণ্ডা বানিয়ে দিয়েছে।"

"ধন্যবাদ।" ভদ্রমহিলা সেই কাঠের আসনটিতেই বসে পড়লেন আবার।

অতঃপর কিছুক্ষণ আমরা চুপচাপ দাঁড়িয়ে রইলাম। কারুর মুখেই কোনও কথা নেই। স্তব্ধতা ভেঙে মধুরকণ্ঠে রুপার্ট বলল, "তবে আর দেরি করছেন কেন? যেখানে খুশি আপনি যেতে পারেন। কেউই আপনাকে বাধা দেবে না।"

ভদ্রমহিলা একটু অন্যমনস্ক হয়ে গেলেন যেন। আসন ছেড়ে উঠে দাঁড়ালেন তিনি। ভ্রুকুঞ্চন করে বললেন, "কিন্তু গ্রীণউড আর বার্গোড, তাদের কি হবে? কী যেন তাদের করেছেন আপনারা?"

ফুর্তিতে উছলে উঠল রুপার্ট; বলল, "কিচ্ছু ভাববেন না, তাদের একেবারে হাড়গোড় ভেঙে দিয়েছি। আপাতত তারা ওপরতলায় শুয়ে আছে, হাত-পা বাঁধা।"

শুনে তিনি ফের বসে পড়লেন। হতাশকণ্ঠে বললেন, "তবে তো আর আমার যাবার কোনও কথাই ওঠে না,—এইখানেই আমাকে থাকতে হবে।"

সে কি! রুপার্ট যেন কেমন ভ্যাবাচাকা খেয়ে গেল। বলল, "এখানেই আপনাকে থাকতে হবে! কী বলছেন আপনি? কে আপনাকে ধরে রাখবে এখানে? কার এত ক্ষমতা? কে সে?"

"প্রশ্ন তো সেটা নয়," সংযত তবু দৃঢ় কণ্ঠে ভদ্রমহিলা তাঁর পাল্টা-প্রশ্ন ছুঁড়লেন, "প্রশ্ন হচ্ছে, কে আমাকে এখান থেকে বার করে নিয়ে যাবে? কার এত ক্ষমতা? কে সে? যাকগে, বাজে কথা বলে লাভ নেই, এইখানেই আমি থাকব।"

বিমূঢ় বিস্ময়ে তাঁর দিকে আমরা তাকিয়ে রইলাম। তিনিও আমাদেরই দিকে তাকিয়ে আছেন। স্থির, শান্ত দৃষ্টি।

আমতা-আমতা করে শুধোলাম, "তার মানে? শেষ পর্যন্ত কি আপনাকে ফেলে রেখেই আমাদের চলে যেতে হবে নাকি?"

"অগত্যা"; তিনি বললেন, "অবশ্য আমাকেও যদি হাত-পা বেঁধে নিয়ে যান তো সে আলাদা কথা। স্বেচ্ছায় আমি এক পা-ও নড়ছি না।"

রুপার্ট আর থাকতে পারল না। চেঁচিয়ে উঠল, "এ-ই যদি আপনার ইচ্ছে তো ছাড়া পাবার জন্যে অতো কান্নাকাটি করছিলেন কেন? সে কান্না আমরা স্বকর্ণে শুনেছি।"

"ও, আপনারা বুঝি আড়ি পেতে সব শুনছিলেন? সেক্ষেত্রে জেনে রাখুন, এমন অনেককিছুই শোনা যায়—আসলে যা মোটেই সত্যি নয়। ঝোঁকের

মাথায় কখন কি একটা বলেছি, সেটাকেই আপনারা সত্যি বলে ধরে নিলেন ? ধন্য আপনাদের বুদ্ধি !" ভদ্রমহিলার গলায় একটা তীক্ষ্ণ ব্যঙ্গ ফুটে উঠল।

রুপার্ট তখন খাবি খাচ্ছে যেন, মুখটাকে তার অদ্ভুতরকম বোকা-বোকা দেখাচ্ছে। সে মুখে বুদ্ধির সামান্যতম আভাস পর্যন্ত নেই।

দরজার দিকে পা বাড়াল রুপার্ট ; নীরবে আমি তাকে অনুসরণ করলাম। চৌকাঠ পর্যন্ত পৌছে, হঠাৎ কি খেয়াল হলো, ফিরে দাঁড়িয়ে বললাম, "আর একবার ভেবে দেখুন, আপনার কিছুমাত্র উপকারও কি আমাদের দ্বারা সম্ভব নয় ?"

"অবশ্যই সম্ভব", ভদ্রমহিলা জবাব দিলেন "এতই যদি আপনাদের উপকার করবার শখ হয়ে থাকে তো দয়া করে উপরে যান, বারোজ আর গ্রীণউডের বাঁধন খুলে দিন।"

দুম-দুম করে সিঁড়ি বেয়ে উপরে উঠে গেল রুপার্ট ; ড্রইং-রুমের মধ্যে গিয়ে হুমড়ি খেয়ে পড়ল। কী যেন সে বলতে যাচ্ছিল, বলা হ'ল না। ঘরের মধ্যে তখন জোর আলোচনা চলছে।

মিঃ বারোজ চিত হয়ে শুয়ে আছেন, হাত-পা বাঁধা। সেই অবস্থাতেই বেসিলকে তিনি বলছেন, "মিঃ গ্র্যাণ্ট, এক হিসেবে আপনি সত্যি-কথাই বলেছেন। তবে কি জানেন, বস্তুর অস্তিত্বকে যেভাবে আমরা অনুভব করে থাকি, ঠিক সেইভাবেই তার বিচার হওয়া প্রয়োজন। নীতিশাস্ত্রের উৎপত্তি—"

"বেসিল !" রুপার্ট চেঁচিয়ে উঠল, "তিনি আসতে চাইছেন না।"

তর্কে বাধা পড়ায় বেসিল চটে গেল, ভ্রূকুঞ্চন করে শুধোল, "কে আসতে চাইছেন না ?"

"নীচের সেই ভদ্রমহিলা, সেই যাঁকে আটকে রাখা হয়েছে। কিছুতেই তিনি বাইরে আসবেন না। উল্টে আবার বায়না ধরেছেন যে, এঁদের দুজনকে ছেড়ে দিতে হবে।"

"উত্তম প্রস্তাব।" বেসিল একেবারে লাফিয়ে উঠল। পরমুহূর্তেই দেখি একলাফে গিয়ে সে মিঃ বারোজের বাঁধন খুলতে আরম্ভ করে দিয়েছে।

"ওহে স্যুইনবার্ণ, তুমিই বা বসে আছো কেন? নাও, চট্‌পট্‌ মিঃ গ্রীণউডকেও ছেড়ে দাও।"

আমার আর তখন চিন্তা করবার শক্তি নেই। স্বপ্নাচ্ছন্নের মতো উঠে গিয়ে বেসিলের কথামতো মিঃ গ্রীণউডের বাঁধন খুলে দিলাম। ছাড়া পেয়েও তিনি গোঁজ হয়ে বসে রইলেন।

মিঃ বারোজ ওদিকে তখন পাগলের মতো হা-হা করে হাসছেন। বেসিলের মুখেও কৌতুকের হাসি। সহাস্যমুখে সে বলল, "আচ্ছা, এবারে তাহলে উঠি। সন্ধ্যাটা বেশ আনন্দেই কাটল, তার জন্যে আপনাদের ধন্যবাদ। না না, ঠাট্টা নয়, সত্যিই বেশ আনন্দ পেলাম। শুভরাত্রি। এস হে রুপার্ট, ওঠা যাক।"

"বেসিল", রুপার্ট একেবারে মরিয়া হয়ে বলল, "ঈশ্বরের দোহাই, একবার তুমি শুধু নীচের সেই ভদ্রমহিলাকে দেখে আসবে চলো; তা নইলে আমার অস্বস্তি দূর হচ্ছে না। স্বীকার করছি, সত্যিই হয় তো কোথাও একটা ভুল হয়েছে। তা সত্ত্বেও বলছি, একটিবার শুধু নীচে চলো। এঁরা কিছু মনে করবেন না আশা করি—"

হাসতে হাসতেই মিঃ বারোজ বললেন, "কিচ্ছু না, কিচ্ছু না—মনে করবার কী আছে এতে? ভাঁড়ার, রান্নাঘর, কয়লাকুঠরি, বাথরুম—সবকিছু গিয়ে তালাস করে আসুন। নিরাশ হতে হবে না; যেখানেই যান, দেখবেন হাজারে হাজারে লাশ ছড়িয়ে পড়ে আছে!" বলেই তিনি হেসে উঠলেন আবার।

এখানে একটা কথা বলে নেওয়া দরকার; ইতিপূর্বে যে পাঁচটি কাহিনী বিবৃত করেছি, বর্তমান অ্যাডভেঞ্চারের সঙ্গে তার একটু পার্থক্য বর্তমান। বেসিল গ্র্যাণ্টের সঙ্গে আমার বহুদিনের আলাপ, রহস্য-উদঘাটনে আমি তার নিত্যসঙ্গী। সঙ্গী শুধু ঐ নামেমাত্রই। প্রতি ব্যাপারেই দেখেছি, দু-পা হেঁটেই আমার সব তালগোল পাকিয়ে যায়। তবে এও ঠিক, রহস্যগুলোকে গোড়ায়-গোড়ায় যতোই না কেন হেঁয়ালিভরা মনে হোক, শেষ পর্যন্ত তার প্রত্যেকটিই একেবারে জলের মতো সোজা হয়ে গেছে। বর্তমান ক্ষেত্রেই সর্বপ্রথম তার ব্যত্যয় ঘটল। ঘটনাস্থল থেকে যখন আমরা বেরিয়ে এলাম, মূল রহস্য তখনো এতটুকুমাত্রও

পরিষ্কার হয়নি। উল্টে আরো ঢের বেশি জটিল হয়ে দাঁড়িয়েছে। রহস্য যে শেষ-পর্যন্ত এতদূর গড়াবে, তা আমি ভাবতেও পারিনি। বলতে কি, তল্লাসী চালাতে গিয়ে রুপার্ট যদি হঠাৎ খুন হয়ে যেত, কি মিঃ গ্রীণউড যদি হঠাৎ ডানা মেলে দিয়ে উড়ে যেতেন তো তাতেও আমি এতখানি বিস্মিত হতাম না। অদ্ভুত একটা ক্লাইম্যাক্সের অবতারণা হলো শেষ পর্যন্ত! এতই অদ্ভুত যে, সে-রাত্রে আর বাড়ি ফিরে আমার ঘুমই হল না। এই যে ক্লাইম্যাক্স, নানান দিক থেকে নানানতরো ভাবে তাকে আমি বিচার করে দেখতে চেষ্টা করেছি, রহস্যের তবু কূলকিনারা পাইনি। মাস কয়েক বাদে পেলাম। ঠিক তেমনই রহস্যপূর্ণ আর একটা ব্যাপারের মধ্য দিয়ে। একটু পরেই সেটা আপনাদের বলব। আপাতত সেদিনকার সেই রহস্যময় নাটক যেখানে চূড়ান্ত পর্যায়ে গিয়ে ঠেকল, সেই পঞ্চম অঙ্কের কথা বিবৃত করা যাক।

পাঁচজনেই এবারে নীচে নামলাম,—রুপার্ট, বেসিল, বারোজ, গ্রীণউড এবং আমি। সর্বাগ্রে রুপার্ট। এবারেও দেখি দরজা বন্ধ, ধাক্কা মারতেই সেটা খুলে গেল। ঘর অন্ধকার। গ্যাস-বাতিটাকে আমরা জ্বেলে রেখে এসেছিলাম, ভদ্রমহিলা সেটাকে নিবিয়ে দিয়েছেন। বুঝলাম যে, আলোর চাইতে অন্ধকারে থাকতেই তাঁর বেশি পছন্দ।

আলো জ্বালাতেই ভদ্রমহিলা আমাদের দিকে ফিরে তাকালেন। তারপরেই একটা অদ্ভুত ব্যাপার ঘটল। বিদ্যুদ্বেগে তিনি তাঁর আসন ছেড়ে উঠে দাঁড়ালেন এবং মাথা নুইয়ে নমস্কার জানালেন। ভাবলাম এ নমস্কার নিশ্চয়ই গ্রীণউড এবং বারোজকে জানানো হয়েছে। তাতে আমি একটু চটে গেলাম। শয়তানরা দেখছি ভদ্রমহিলাকে একেবারে দাবিয়ে রেখেছে; উঠতে-বসতে সেলাম ঠুকতে হয়। কিন্তু, বারোজের দিকে তাকিয়ে আমি অবাক হয়ে গেলাম। ছোট্ট একটা ছুরি দিয়ে আপন মনে তিনি তাঁর নখ কাটছেন, তাঁকে যে নমস্কার জানানো হয়েছে, সেদিকে তাঁর লক্ষ্যই নেই। তখন ভাবলাম, এ-নমস্কার নিশ্চয়ই গ্রীণউডের উদ্দেশে নিবেদিত। কিন্তু তা-ই বা কি করে হয়। গ্রীণউড একেবারে সকলের পিছনে দাঁড়িয়ে, বলতে গেলে তখনো তিনি

ঘরেই ঢোকেন নি। তারপরেই যা চোখে পড়ল, তাতে আমি স্তম্ভিত হয়ে গেলাম। সর্বাগ্রে দাঁড়িয়ে আছে বেসিল গ্র্যান্ট, গ্যাসের তীব্র আলোয় সারা মুখ তাঁর উজ্জ্বল হয়ে উঠেছে। মুখে বিচিত্র হাসি, মাথাটা প্রতি-নমস্কারের ভঙ্গীতে ঈষৎ নোয়ানো। আর আমার কোনও সন্দেহ রইল না। বেসিলকেই তাহলে নমস্কার জানিয়েছেন ভদ্রমহিলা। বেসিলকেই। কিন্তু কেন?

ভদ্রমহিলার মুখোমুখী হয়ে দাঁড়াল বেসিল; ভারিক্কী চালে বলল, "আমার এই বন্ধুরা আপনাকে উদ্ধার করতে এসেছিলেন শুনলাম। তা এঁদের আপনি ফিরিয়ে দিয়েছেন বুঝি?"

বন্দিনীর মুখে লজ্জা ছড়িয়ে পড়ল; বললেন, "আমার অপরাধ আপনি জানেন। তা বলে আমি বিশ্বাসঘাতিনী নই।"

"তা আমি জানি," বেসিল বলল, "বলতে কি, আপনার এই আনুগত্যের পরিচয় পেয়ে আমি অত্যন্তই খুশী হয়েছি। আর তার পুরস্কারও আমি দেব। এঁদের-দেওয়া মুক্তি আপনি নেননি। এবারে আমি আপনাকে মুক্তি দিচ্ছি।"

আর একবার অভিবাদন জানালেন ভদ্রমহিলা। তারপর বললেন, "আপনি আমার ওপর অবিচার করেছেন এমন কথা আমার কখনই মনে হয়নি। আমি জানি আপনি মহৎ।"

কথা ক'টি বলে ধীরে ধীরে তিনি ঘর ছেড়ে বেরিয়ে গেলেন।

সঙ্গে সঙ্গে গ্রীণউডের দিকে ফিরে দাঁড়াল বেসিল। একগাল হেসে বলল, "যাক্, আপনাদের এবার ঝঞ্ঝাট চুকল, কেমন?"

"কিছুমাত্র সন্দেহ নেই।" গ্রীণউড বললেন। মুখে কিন্তু কোনও ভাবান্তর দেখা গেল না।

রাস্তায় যখন বেরিয়ে এলাম সবকিছুই তখন আমার তালগোল পাকিয়ে গেছে, নিজেকে একটি আকাট মূর্খ বলে মনে হচ্ছে। কোন কিছু বুঝতে না পারার যে কি দুঃসহ যন্ত্রণা, আজ আমি তা সর্বপ্রথম উপলব্ধি করলাম। শহরে রাত্রি নেমেছে,

মাথার ওপরে নক্ষত্রখচিত নীল আকাশ। এর সবকিছুকেই তখন আমার একটা অর্থহীন প্রহসন বলে বোধ হতে লাগল।

রুপার্টেরও সেই একই অবস্থা। ভাল করে তার কথা বলবার পর্যন্ত শক্তি নেই। চিঁ চিঁ গলায় বেসিলকে সে বলল, "বেসিল, তোমাকে আমি আমার দাদা বলে জানতাম। তা কি সত্যি? সত্যিই কি তুমি আমার দাদা? কি জানি কেন, তাতেও এখন আমার সন্দেহ হচ্ছে। মনে হচ্ছে, তুমি বোধ হয় সামান্য মানুষমাত্র নও, দেবতা-টেবতা,—মানুষের ছদ্মবেশে ঘুরে বেড়াচ্ছ। বেসিল, তুমি মানুষ তো ঠিক?"

হা-হা করে হেসে উঠল বেসিল, "দেবতা নই আমি, নিতান্তই নিরীহ একটি মনুষ্যসন্তান। উপস্থিতমুহূর্তে তার সবচাইতে বড় প্রমাণ, খিদেয় আমি মরে যাচ্ছি। আজ আর থিয়েটারে যাওয়া হবে না; চল, সেই যে রেস্তোরাঁটার কথা বলেছিলাম সেইখানেই যাওয়া যাক্। এই তো, বাস্‌ও এসে গেছে দেখছি—"

লাফ দিয়ে সে বাসে উঠে পড়ল। আমরাও তার পদাঙ্ক অনুসরণ করলাম।

* * *

মাস কয়েক পরের কথা। রুপার্ট একদিন হন্তদন্ত হয়ে আমার ঘরে এসে হাজির। হাতে একটা মস্ত ব্যাগ। চোখেমুখে অস্থিরতা। এসেই সে আমাকে জানাল, এক্ষুনি তার সঙ্গে বেরুতে হবে। সে নাকি "আজব জীবিকা সঙ্ঘ"-এর হেডকোয়ার্টারের একটা হদিশ পেয়েছে। ছোকরা বলে কি! শুনে তো আমি লাফিয়ে উঠলাম। এবং তৎক্ষণাৎ বেরিয়ে পড়লাম তার সঙ্গে।

কী করে যে শেষ পর্যন্ত সেখানে গিয়ে পৌছুলাম তার যদি একটা বিশদ বিবরণ দিতে যাই তো সে-গল্প আর ফুরোবে না। এইটুকু শুধু জেনে রাখুন যে, তার জন্যে আমাদের যে বিরাট পরিশ্রম স্বীকার করতে হ'ল তার অর্ধেক-পরিমাণ পরিশ্রমেও বোধ হয় সশরীরে স্বর্গলাভ সম্ভব। বহু কষ্টে সঙ্ঘের এক গণ্যমান্য সদস্যকে পাকড়ে, অচেনা এক কিউনওয়ালাকে ঘুষ দিয়ে, বহুপ্রকার বাধা-বিঘ্ন উত্তীর্ণ হয়ে, অজানা একটা বাড়ির মেঝের একখানা পাথর সরিয়ে, ভূগর্ভস্থ একটি কক্ষে পৌঁছে, অতঃপর আর-একখানা পাথর সরিয়ে, আরও নীচে নেমে,

সকমহুন একটা সুড়ঙ্গ আবিষ্কার করে'—তবে গিয়ে সেই সুড়ঙ্গপথে একটা বিরাট ঘরের মধ্যে পৌঁছনো গেল। সেইটেই হচ্ছে "আজব জীবিকা সঙ্ঘ"-এর হেডকোয়ার্টার।

জীবনে বহু বিচিত্র অভিজ্ঞতা আমার হয়েছে, আজকের এই অভিজ্ঞতার তুলনায় সেগুলি প্রায় কিছুই নয়। গন্তব্যস্থলে পৌঁছে আমার চক্ষুস্থির হবার উপক্রম। সে কি ঘর! ঘর তো নয়, বিরাট একটা রাজ-দরবার যেন। এমনই তার জাঁকজমক। মাঝখানে একখানা প্রকাণ্ড ডাইনিং টেব্‌ল্, চারদিকে চেয়ার সাজানো। তাতে যাঁরা বসে রয়েছেন, তাঁদের প্রায় সকলকেই আমি চিনি। ইতিপূর্বে প্রায় সকলের সঙ্গেই আমার এক-আধবার আলাপ-পরিচয় হয়েছে। আপনারাও তাঁদের চেনেন। প্রথমেই আমার চোখ পড়ল হাউস-এজেন্ট মিঃ মন্ট্‌মরেন্সীর ওপর; তাঁর ঠিক দু-পাশেই সেই আটকলার দুই ভদ্রলোক বসে আছেন, সেই যে যাঁরা পাত্রী সেজে আমাদের আটকে রেখেছিলেন। অ্যাডভেঞ্চার অ্যাণ্ড রোমান্স এজেন্সীর প্রতিষ্ঠাতা মিঃ পি জি নর্টহোভারকেও আমি দেখবামাত্রই চিনলাম; প্রফেসর চ্যাডকেও দেখা গেল। গম্ভীরমুখে তিনি বসে আছেন।

প্রেসিডেন্টের চেয়ারটাই শুধু ফাঁকা, তখনো তিনি সভাকক্ষে এসে পৌঁছননি। সারি সারি মানুষের মধ্যে সেই শূন্য চেয়ারটিকে যেন ফোক্‌লা-দাঁতের মতো মনে হতে লাগল।

প্রফেসর চ্যাড্‌-এর দিকে ফিরে তাকালেন মিঃ মন্টমরেন্সী; শুধোলেন, "প্রেসিডেন্ট কোথায় জানেন?"

"না," প্রফেসর বললেন, "কোথায় যে গিয়েছেন কিচ্ছু জানি না।"

"বলেন কি?" মিঃ মন্ট্‌মরেন্সী তাঁর আসন ছেড়ে উঠে দাঁড়ালেন, "তবে তো একবার খোঁজ নিতে হয়—?"

ঘর থেকে তিনি সবেমাত্র বাইরে পা দিয়েছিলেন, সেইখান থেকেই ফের দৌড়তে দৌড়তে ফিরে এলেন।

"প্রেসিডেন্ট এসে গেছেন, প্রেসিডেন্ট এসে গেছেন······"

সারা ঘরে একটা চাপা উত্তেজনা ছড়িয়ে পড়ল। এক্ষুণি প্রেসিডেন্টের আবির্ভাব হবে, সকলেই তাই ঠিকঠাক হয়ে বসলেন। গুঞ্জন স্তব্ধ হল, চতুর্দিক নিঃশব্দ। আর সেই ব্যগ্র স্তব্ধতার মধ্যে বসে থাকতে থাকতে একটিইমাত্র প্রশ্ন শুধু বারংবার আমাদের মনে উঁকি দিয়ে যেতে লাগল: কে এই পাগলা-সঙ্ঘের প্রেসিডেন্ট, কে তিনি? কে তিনি, যার আগমনবার্তা ঘোষিত হবার সঙ্গেসঙ্গেই সবার চোখে-মুখে একটি বিনম্র আনুগত্যের চিহ্ন ফুটে উঠেছে? কে তিনি?

একটু বাদেই তার উত্তর পেলাম। চেয়ে দেখি দরজা খুলে গেছে, সারা ঘর আনন্দধ্বনিতে ফেটে পড়ছে। আর সেই বিপুল অভ্যর্থনার মধ্যে সহাস্যমুখে বেসিল গ্র্যান্ট এসে প্রেসিডেন্টের চেয়ারে বসল। পরনে নিখুঁত সান্ধ্য পোষাক।

মুখে আর আমার একটিও কথা সরল না, মন্ত্রমুগ্ধের মতো আমি ডিনার খেয়ে যেতে লাগলাম।

ডিনার তো নয়, সে মানে এক রাজসূয় যজ্ঞ। খাওয়া-দাওয়ার ব্যাপারে চিরকালই আমি একটু উৎসাহী লোক, কিন্তু সেই আমিও যেন আজ হিমসিম খেয়ে যেতে লাগলাম। কতো রকমের ডিশ যে এখানে একটার-পর-একটা সাজিয়ে দেওয়া হয়েছে তার কোনও ইয়ত্তা নেই। পরিমাণেও তেমনি। স্যুপের সমুদ্রে হাবুডাবু খেয়ে উঠে সার্ডিন-এর ডিশটাকে কাছে টেনে নিলাম। সেটাকে শুধু একবার জিভে ঠেকিয়েই হাত বাড়ালাম ডাক্‌-রোস্টের দিকে। অহো, কী তার চেহারা! ডাক্‌ তো নয়, এক একটা প্রায় উটপাখীর সমান। গোগ্রাসে সেটাকে সাবাড় করেই ফের পনীরের ডিশটাকে হাতিয়ে নিলাম আমি। আহা, মধু! রূপকথায় শুনেছি, চাঁদ নাকি পনীর দিয়ে তৈরী। আজ মনে হল, া কথা মিথ্যে; আসলে এই পনীর জিনিসটাই বোধ হয় চাঁদ দিয়ে তৈরী। ডের বেগে আমি হাত চালিয়ে যেতে লাগলাম।

বেসিল গ্র্যান্ট ওদিকে এর-ওর সঙ্গে হাসিঠাট্টা করছে, খাচ্ছে দাচ্ছে, দু-এক চুমুক বার্গাণ্ডী টানছে; আমাদের দিকে সে দৃকপাতও করছে না। কি করে যে

সে এই কিম্ভূত প্রতিষ্ঠানটির প্রেসিডেন্ট হ'ল তা আর তখন আমাদের জানবার উপায় নেই। সময়ও নেই।

অতঃপর সেই শুভ-মুহূর্ত সমাগত হ'ল। ডিনারের পর বক্তৃতার পালা। সর্বাগ্রে প্রেসিডেন্টের ভাষণ। সমবেতকণ্ঠের আনন্দধ্বনির মধ্যে বেসিল গ্রান্ট তার চেয়ার ছেড়ে উঠে দাঁড়াল।

"বন্ধুগণ," ভাষণ শুরু হল বেসিলের, "চিরাচরিত প্রথায় আনুষ্ঠানিক কোনও বক্তৃতা দেওয়া আমাদের এই আজব জীবিকা সঙ্ঘ-এর রীতি নয়। এখানকার নিয়ম একটু আলাদা। আজ আমাদের সাংবৎসরিক অধিবেশন বসেছে। সঙ্ঘের নিয়ম অনুযায়ী সদস্যরা এবার যে-যার নিজের নিজের পেশার একটা বিবরণ দেবেন। এ-সঙ্ঘের আমি শুধু প্রেসিডেন্টমাত্রই নই, আমি এর প্রাচীনতম সদস্য। সে হিসেবে সর্বাগ্রে আমি আমার নিজের পেশার একটা বিবরণ দাখিল করছি। প্রথম জীবনে আমি ছিলাম একজন জজ্, সে কথা আপনারা জানেন। সবাই যাতে সুবিচার পায় সেই চেষ্টাই তখন আমি করেছি। কিন্তু সে চেষ্টা যে সম্পূর্ণই অর্থহীন, ধীরে ধীরে তা আমি উপলব্ধি করতে পারলাম। বুঝতে পারলাম যে মানুষের তৈরী এই আইনকানুনগুলো একটা অর্থহীন সাট্টা মাত্র। যে-আদালতে সুবিচার হবার কথা, বিচারের নামে সেখানে প্রহসন চলছে। জমকালো পোষাকে জজ্-এর আসনে আমি বসে থাকতাম, লোকে বলত আমি ন্যায়াধীশ — ন্যায়াধীশ! আসলে যে আমি একটা সাক্ষীগোপালমাত্র, আর কেউ তা না বুঝুক, আমি বুঝতাম। লজ্জায় আমার মাথা কাটা যেত। কীইবা আমার ক্ষমতা! দুটি মাত্র ওষুধ আমার হাতে,—জরিমানা আর জেল। আর তাকেই সম্বল করে কিনা আমি সমাজের সর্বব্যাধি নিরাময় করতে বসেছি। ভাবতাম, আর আমার লজ্জা হত! জেল দেওয়া কিংবা জরিমানা করাই কিছু আমার উদ্দেশ্য নয়, আমার উদ্দেশ্য কলহবিবাদের একটা মীমাংসা করে দেওয়া। আর তা যদি করতে হয় তো জেল জরিমানাতে কিছুমাত্র কাজ হবে না। তার চাইতে বাদী এবং বিবাদীকে যদি পরস্পরকে চুমু খেতে বাধ্য করা যায়, কিংবা দুজনকে ধরেই যদি চাবকে দেওয়া যায় আচ্ছামতন, তো঳ের সহজেই তাদের একটা মিটমাট হয়ে যেতে পারে।

শরুন্দরের সঙ্গে মিনিট কয়েক আড্ডা দিয়ে, কিংবা ডুয়েল লড়েও মিট্‌মাট্‌ সম্ভব। এ-সব দাওয়াই ঢের বেশী কার্যকরী। মুশকিল এই যে, আইন তা বোঝে না। জেল এবং জরিমানার মধ্যে দিয়েই সব ব্যাপারের সে ফয়সালা করতে চায়। বোঝে না যে সমস্যাটাকে তাতে আরো খানিকটা জটিল করে তোলা হয় মাত্র। প্রচলিত বিচারব্যবস্থার এই যে মারাত্মক ত্রুটি, যে-মুহূর্তে আমি তা উপলব্ধি করতে পারলাম সেই মুহূর্ত থেকেই সব কিছু আমার চোখে অর্থহীন ঠেকতে লাগল! শেষকালে আর আমি স্থির থাকতে পারলাম না, খোলাখুলিভাবেই একদিন আমি আমার মনোভাব ব্যক্ত করে বসলাম। লোকে ভাবল আমি উন্মাদ হয়ে গিয়েছি; বাধ্য হয়েই তাই আমাকে রিটায়ার করতে হ'ল।"

সমস্ত ঘর নিস্তব্ধ, উৎকর্ণ আগ্রহে সকলে বেসিলের কথা শুনছে। একটুখানি দম নিয়ে আবার সে বলতে শুরু করল, "রিটায়ার না করে আমার উপায় ছিল না। যে-বিচারব্যবস্থার অন্তঃসারশূন্যতা আমি জেনে ফেলেছি, কোনও রকমেই আর তার সঙ্গে নিজেকে আমি খাপ খাইয়ে নিতে পারলাম না। তারপর থেকেই আমি নতুন এক বিচারব্যবস্থার প্রবর্তন করেছি। মানুষের যা-কিছু নৈতিক অপরাধ তার অবসান ঘটানোই আমার এই নতুন বিচার-ব্যবস্থার উদ্দেশ্য। এ ব্যবস্থাকে চালু করবার জন্যে নতুন ধরণের গুপ্ত-আদালতও বসানো হয়েছে। খুনজখম, কি বিনা লাইসেন্সে কুকুর পোষা, এসব ছোটখাট অপরাধকে সেখানে অপরাধ বলেই গণ্য করা হয় না। এর চাইতে ঢের বড় অপরাধ—সমাজ-জীবনকে যা দুর্বিষহ করে তুলেছে—শুধুমাত্র তাই নিয়েই আমার কারবার। কী সেই অপরাধ? স্বার্থপরতা, দুঃসহ বঞ্চনা, আত্মীয়-স্বজনের প্রতি দুর্ব্যবহার। এই সবেরই আমি বিচার করে থাকি। এবং শাস্তিহিসেবে যে-দণ্ডই আমি দিই না কেন, অপরাধীরা তা সন্তুষ্টচিত্তেই মেনে নেয়। শুনে আপনারা অবাক হচ্ছেন হয়তো, কিন্তু কথাটা একেবারে অক্ষরে অক্ষরে সত্য। সম্প্রতি তার একটা প্রমাণও আমি পেয়েছি। এই কিছুদিন আগে শাস্তিহিসেবে একটি ভদ্রমহিলাকে আমি সাউথ কেনসিংটন অঞ্চলের নির্জন এক ঘরে আট্‌কে রেখেছিলাম। ভদ্রমহিলা চিরকুমারী; তাঁর অপরাধ, ভাংচি দিয়ে তিনি একটি বিয়ে ভেঙে দেন। দুটি অর্বাচীন লোক তাঁকে

তাঁর সেই বন্দীদশা থেকে উদ্ধার করতে এগিয়ে এসেছিল ; শুনে আপনারা অবাক হবেন, কারাকক্ষ থেকে তিনি বেরিয়ে আসতে চান নি। আমার দেওয়া শাস্তিকে তিনি সন্তুষ্টচিত্তেই গ্রহণ করেছিলেন।"

কপার্টের আর তখন সম্বিৎ নেই, বড় বড় জ্যাবজেবে দুটি চক্ষু মেলে স্তম্ভিত বিস্ময়ে সে বেসিলের দিকে তাকিয়ে রয়েছে। আমারও সেই একই অবস্থা। মুক্তি পেয়েও বন্দী ভদ্রমহিলা কেন যে তা প্রত্যাখ্যান করেছিলেন এতদিন বাদে তার তাৎপর্য আমরা উপলব্ধি করতে পারলাম। বুঝতে পারলাম যে, স্বেচ্ছাতেই তিনি বেসিল গ্র্যান্টের এই বিচিত্র আদালতের শাস্তি গ্রহণ করেছিলেন ; আরও বুঝলাম যে, আজব জীবিকা সঙ্ঘের তিনিও একজন মক্কেল!

গ্লাসে গ্লাসে মদ ঢেলে দেওয়া হল ; বেসিলকে অভিনন্দন জানিয়ে মহানন্দে তার স্বাস্থ্যপান করল সবাই। আমরাও তাতে যোগ দিলাম। আর কোনও হেঁয়ালি নেই, সমস্ত হেঁয়ালিই তখন পরিষ্কার হয়ে গেছে। আর সেই আনন্দ-উচ্ছ্বাসের মধ্যেই বেসিল ঘোষণা করল :

"মিঃ পি জি নর্টহোভার এবারে তাঁর অ্যাডভেঞ্চার অ্যাণ্ড রোমান্স এজেন্সীর কার্যবিবরণী পেশ করবেন।"

উঠে দাঁড়ালেন মিঃ নর্টহোভার—এজেন্সীর কার্যবিবরণী জানিয়ে তাঁর বক্তৃতা শুরু করলেন। সে বিবরণী আমাদের অজানা নয়, বহুদিন আগে মেজর ব্রাউনকে তিনি তা একবার শুনিয়েছিলেন। পাঠকদের সে কথা মনে থাকতে পারে।

এ-কাহিনীর এইখানেই শেষ। যেখান থেকে শুরু করেছিলাম সেইখানে এসেই তার পূর্ণচ্ছেদ টানা গেল।